ব্যক্তিহৃদয়ের তীব্র প্রেমাকাঙ্ক্ষা—এই দুই বিপরীত প্রবাহের অন্তর্দ্বন্দ্বে সবলা কৃষক-কন্যার জীবনে যে মর্মান্তিক চিত্তদাহের সৃষ্টি হয়েছে, দ্বিজেন্দ্রলাল তাকে অত্যন্ত সহানুভূতির সঙ্গে রূপ দিয়েছেন। স্কটল্যাণ্ডের কৃষক তরুণীর মর্মব্যথাকে দ্বিজেন্দ্রলাল বঙ্গবালার মর্মবেদনায় পরিণত করে এক চিরন্তন নারীহৃদয়ের সার্বজনীন আর্তধ্বনিকে মর্মরিত করে তুলেছেন :

যখন মেষরা তাদের পীঁড়ে গোয়ালেতে গাই
শ্রান্ত জগৎ ঘুমিয়ে যখন জেগে ত কেউ নাই ;
তখন আমার চক্ষে ঝরে প্রাণের বারিধার,
আর পাশেতে ঘুমিয়ে থাকে সোয়ামী আমার।

অনুবাদ হয়েও কবিতাটি নূতন সৃষ্টিই হয়ে উঠেছে।

'We 're a Noddin'-ও আর একটি বিখ্যাত স্কচ গান। এই কবিতার অনুবাদে দ্বিজেন্দ্রলাল কৃতিত্ব দেখিয়েছেন। মূল কবিতার শব্দার্থ অনুবাদ করেই তিনি ক্ষান্ত হন নি, মূল রসটি বাঙালী মনেও গভীরভাবে সঞ্চারিত করার জন্য তিনি মৌখিক বুলি ও ভাবপ্রকাশক ধ্বন্যাত্মক শব্দকেও ব্যবহার করেছেন। হেম ফিরে এসেছে—এই খুশিকে কবি অতি সহজে অন্যের মনে সঞ্চারিত করেছেন :

কবে এ—এ সে গিয়েছিল পরাণ ছিল ভার,
বিদায় দিনু কেঁদে, ডেকে দেখব কি তায় আর।
এখন বড়ই খুসী খুসখুস খুসী
এখন বড়ই খুসী আছি মোরা ভাই।

'My heart's in the highland' গানটি শৈলবন্ধুর ও অগণিত হ্রদ শোভিত আয়র্ল্যাণ্ডের আর একটি জনপ্রিয় সঙ্গীত। স্বদেশপ্রীতি ও স্বদেশের প্রাকৃতিক সৌন্দর্য বিষয়ক এই কবিতাটি দ্বিজেন্দ্র-কবিমানসের অত্যন্ত অনুকূল। পরবর্তীকালে দ্বিজেন্দ্রলালের দেশপ্রেমের কোনো কোনো গানে এই সঙ্গীতটির ভাবরস থাকা খুব বিচিত্র নয়। 'Caller Herring' কবিতাতেও কবি স্কটল্যাণ্ডের মৎস্যবিক্রেতাদের সুরটিকে বাংলাদেশের মৎস্যজীবীদের কণ্ঠেই ফুটিয়ে তুলেছেন :

কে, কিনবে তাজা পোনা মাছ এ,
তারা খেতে ভাল, হজমি আছে ;
কিনবে তাজা পোনা মাছ এ,
টাটকা ঝিলে ধরা।

বলা বাহুল্য, স্কটল্যাণ্ডের হেরিং মাছ বাংলাদেশের 'তাজা পোনা মাছে' পরিণত হয়েছে।

'Won't you buy my pretty flowers' গানটিকে মোটামুটি ভাবে একটি স্বচ্ছন্দ অনুবাদ বলা যায়। 'Some Folk' গানটির উল্লাসরস ছন্দের লঘুলীলায় ও চলতি ভাষার দ্রুতসঞ্চারী গতিতে সুন্দর ফুটে উঠেছে। দ্বিজেন্দ্রলাল টম মূরের 'Go where glory waits thee' গানের অনুবাদ করেছেন। মূলের সঙ্গে মিলিয়ে দেখলে অনুবাদকারীর কৃতিত্ব কতখানি, তা বোঝা যাবে। 'আইরিশ মেলোডিজ' এ আছে :

When at eve thou rovest
By the star thou lovest,
Oh ! then remember me.
Think, then home returning,
Bright we've seen it burning,
Oh ! thus remember me.

দ্বিজেন্দ্রলাল অনুবাদ করেছেন :

যখন দেখবে, মধুর সাঁঝে,
সে তারাটি আকাশ মাঝে,
আমায় একবার মনে কোরো ;
আসতে মোরা বাড়ী ফিরে
দেখতেম সে তারাটিরে ;
আমায় একবার মনে কোরো।

'Erin oh Erin' গানটিতে মূর আয়র্ল্যাণ্ডের চারণ কবির দায়িত্ব গ্রহণ করেছেন—মাতৃভূমিকে প্রেয়সী কল্পনা করে আশাবাদী কবি জাগরণের মন্ত্র উচ্চারণ করেছেন। বলা বাহুল্য এ গানটিও দ্বিজেন্দ্রলালের কবি-কল্পনার পক্ষে অত্যন্ত অনুকূল হয়ে উঠেছিল। এই গানটির দ্বিতীয় স্তবকে আছে :

And though slavery's cloud o'er thy morning hath hung
The full moon of freedom shall beam round thee yet.

মূরের গানের এই অংশটি পরবর্তীকালে দ্বিজেন্দ্রলালের একটি সুবিখ্যাত গানে সমৃদ্ধতর হয়ে উঠেছে।

দ্বিজেন্দ্রলালের অনুবাদ কবিতাগুলির মধ্যে কোনো ত্রুটি নেই এ কথা বলা যায় না। 'Under the green wood tree'-র মতো সুবিখ্যাত গানটির অনুবাদে অনেকখানি ভাবগত আড়ষ্টতা আছে—গানটির অন্তর্নিহিত লিরিসিজমও তাই ফুটে উঠতে পারে নি। স্কটের বিখ্যাত গান 'Auld Lang Syne'-এর অনুবাদ করেছেন

বাংলা হরফে, কিন্তু হিন্দী ছড়া কবিতার ঢঙে। 'Home, Sweet home'-ও খুব রসোত্তীর্ণ অনুবাদ নয়, আড়ষ্টতা আছে। 'Bule Britania'-ও খুব ভালো অনূদিত হয় নি—প্রকাশরীতিতেও গদ্যাত্মক রীতি যেন প্রবল হয়ে উঠেছে। সম্ভবত, এই অনুবাদটি কবিরও খুব মনঃপূত হয় নি—তাই তিনি পরবর্তীকালে এই ছন্দে 'ভারতবর্ষ' গানটি লিখেছিলেন। কিছু কিছু ত্রুটি-বিচ্যুতি সত্ত্বেও বিদেশী গানের অনুবাদে তিনি সার্থক হয়েছেন। এক রবীন্দ্রনাথ ছাড়া এই সব গানকে আর কোনো কবি এমন সদ্ব্যবহার করতে পারেন নি। রবীন্দ্রনাথ এক সময় অক্ষয় চৌধুরীর কাছে মূরের 'আইরিশ মেলডিজ'-এর কবিতাগুলির "মুগ্ধ আবৃত্তি' শুনেছিলেন। সেই থেকে তাঁর সেই গানগুলি সুরে শোনার ইচ্ছা হয়। বিলাতে গিয়ে তিনি সেই আশা পূর্ণ করেছিলেন।[৩২] তিনি এর কয়েকটি সঙ্গীত অনুবাদও করেছিলেন।[৩৩]

বিদেশী সঙ্গীতের অনুবাদের মধ্যে অনুবাদক দ্বিজেন্দ্রলালকে পাওয়া যায়, আর পাওয়া যায় গীতিকার দ্বিজেন্দ্রলালকে। তিনি অর্থব্যয় করে পাশ্চাত্ত্য সঙ্গীত শিখেছিলেন, ভারতীয় সঙ্গীতের সঙ্গেও তাঁর গভীর পরিচয় ঘটেছিল। তাই তিনি অতি সহজেই সুরের ভিতর দিয়ে পূর্ব-পশ্চিমের সমন্বয় করেছিলেন।

॥ ৭ ॥

'আর্যগাথা' দ্বিতীয় ভাগে সৌন্দর্যের সূক্ষ্ম অনুভূতি ও প্রেমের মাধুর্য স্বতঃস্ফূর্ত গীতি-উচ্ছ্বাসে প্রকাশিত হয়েছে। এই কাব্যটি প্রকাশ করার চার বছর আগে 'একঘরে' নামক বিদ্রূপাত্মক নকশা (১৮৮৯) প্রকাশিত হয়েছিল। 'আর্যগাথা' গ্রন্থাকারে চার বছর পরে প্রকাশিত হলেও এর কিছু কিছু কবিতা 'একঘরে' প্রকাশের আগেই লেখা হয়েছিল। সুগভীর পত্নীপ্রেম ও দাম্পত্য জীবনের সুখতৃপ্ত আস্বাদনের সঙ্গে সঙ্গে তাঁকে সামাজিক নির্যাতনও ভোগ করতে হয়েছে। বিলাত-ফেরত হয়ে আসা ও বিবাহ-ব্যাপার এই দুটিই ছিল তাঁর সামাজিক নির্যাতনের কারণ। 'আর্যগাথা'র কবিতাগুলিতে যখন কবিজীবনের রোমান্টিক প্রেমস্বপ্ন গাঢ় হয়ে এসেছে, তখনই তিনি পাশাপাশি 'একঘরে' নকশায় বিদ্রূপের নির্মম হাতিয়ার হাতে নিয়েছেন। এইখান থেকেই দ্বিজেন্দ্রলালের কবিচরিতে একটি জটিলতার সৃষ্টি হয়েছে। একদিকে অন্তর্মুখী কবিচিত্ত, আর

৩২। জীবনস্মৃতি : পৃঃ ১১২

৩৩। সম্পাদকের বৈঠক, ভারতী, মাঘ, ১২৮৪ ও কার্তিক, ১২৮৬।

একদিকে বহির্মুখী সামাজিক মন। অন্তর্মুখী কবিমনের সৃষ্টি 'আর্যগাথা' দ্বিতীয় ভাগ, পারিপার্শ্বিক-সচেতন বহির্মুখী সামাজিক মনের সৃষ্টি পরবর্তী কাব্য 'আষাঢ়ে' (১৮৯৯)। এইখান থেকে দ্বিজেন্দ্র-কাব্যপ্রবাহের সমৃদ্ধি-পর্বের দ্বিতীয় স্তর শুরু হল। 'আষাঢ়ে' ও 'হাসির গানের' ফলশ্রুতি অনেকটা এক। সমৃদ্ধি-পর্বের সর্বশেষ স্তর 'মন্দ্র' কাব্যে প্রকাশিত হয়েছে।

'আষাঢ়ে' দ্বিজেন্দ্রলালের সর্বপ্রথম ব্যঙ্গবিদ্রূপাত্মক কাব্য হলেও একে আকস্মিক বলা যায় না। দ্বিজেন্দ্রলালের লিরিকের অন্তরালে যে শৈলবন্ধুর কঙ্করময় একটি অংশ ছিল, 'আর্যগাথায়' মাঝে মাঝে তার উগ্র প্রকাশ ঘটেছে—সেখানে গান নেই, আছে সংলাপাত্মক গদ্য, আছে যুক্তি-তর্কের ভাষা। 'একঘরে'-র গদ্যরীতিই যেন গীতিরসে অভিষিক্ত হয়ে সেখানে দেখা দিয়েছে, তবুও তাঁর বলিষ্ঠ ঋজু যুক্তিপন্থী মেজাজ অপসারিত হয় নি—তাই সেখানে লিরিকের লতা-নমনীয় আবেদন মাঝে মাঝে শব্দ-পেশল গদ্যাত্মক ভঙ্গির দ্বারা ব্যাহত হয়েছে। এ সম্পর্কে আর একটি প্রসঙ্গও উল্লেখযোগ্য। 'আষাঢ়ে' প্রকাশের আগে 'হাসির গান'-এর কয়েকটি গানও লেখা হয়েছিল। সেই গানগুলি অবলম্বন করে 'আষাঢ়ে' প্রকাশের আগেই তিনি দুখানি প্রহসন লিখেছিলেন—'কল্কি অবতার' (১৮৯৫) ও 'বিরহ' (১৮৯৭)। সুতরাং দ্বিজেন্দ্রলালের মন ব্যঙ্গ-বিদ্রূপাত্মক রচনার জন্য সম্পূর্ণ প্রস্তুত হয়েই ছিল। 'একঘরে' নকশায় তিনি যে বিদ্রূপের গাণ্ডীবে টঙ্কার দিয়েছিলেন, তার তীব্র উচ্চনাদ তাঁর কবিজীবনের আর একটি অধ্যায়কে সচকিত করে তুলেছে।

'আষাঢ়ে' কাব্যগ্রন্থটিতে কয়েকটি হাসির গল্প সঙ্কলিত হয়েছে। দ্বিজেন্দ্রলালের হাস্যরস এখানে পার্বত্য নদীর মতোই খরস্রোতা। গল্পগুলির প্রত্যেকটিতে এক-একটি প্রবল 'হাস্যজনক অসঙ্গতি' আছে—সেই অসঙ্গতিই হাস্যরসকে জমিয়ে তুলেছে। রচনার মধ্যে এমন একটি স্বতঃস্ফূর্ত ভাব আছে, যা অনায়াসেই গল্পগুলিকে গতি-মুখর করে তুলেছে। এই অনায়াস-স্বচ্ছন্দ গতির উপরে কবির "সুনিপুণ হাস্য ও সুতীক্ষ্ণ বিদ্রূপের" বৈদ্যুতিক দীপ্তি বিচ্ছুরিত হয়েছে। প্রত্যেক কবিতার মধ্যেই একটি সরব ও প্রাণখোলা হাসি আছে। দ্বিজেন্দ্রলালের হাসি সরব, প্রবল, স্পষ্টোজ্জ্বল ও প্রাণখোলা। 'আষাঢ়ের' গল্পগুলি শুধু বুদ্ধিকেই নাড়া দেয় না, মনকেও মাতিয়ে তোলে। সমানরসরসিকদের আড্ডায় দ্বিজেন্দ্রলাল যেন তাঁর গল্পগুলি বলেছেন—স্ফূর্তির প্রবাহে ও কৌতুককর গল্পগুলির অভ্রান্ত আবেদনে সর্বশ্রেণীর শ্রোতাই যেন আমোদ অনুভব করেছে। দ্বিজেন্দ্রলালের মধ্যে যে স্বতঃস্ফূর্ত প্রাণের লীলা ছিল, তা যেমন তাঁর কাব্যে-নাটকে তেমনি 'আষাঢ়ে' ও 'হাসির গানের' মতো হাস্যরসের কবিতায় আত্মপ্রকাশ করেছে। যে প্রবলতা ও

স্পষ্টতা কবিতা ও নাটকে দ্বিজেন্দ্রলালের নিজস্ব স্টাইলকে সুনিশ্চিত করে তুলেছে, সেই গুণই তাঁর হাস্য-রসাত্মক কবিতাগুলির মধ্যে তির্যক ভঙ্গিতে আত্মপ্রকাশ করেছে।

'আষাঢ়ে'র গল্পগুলি একজাতীয় নয়—এদের মধ্যেও বিভিন্ন পর্যায় আছে। 'কেরাণী' কবিতায় কবি চাকুরিজীবনের বিড়ম্বনা ও রুক্ষ বাস্তবের ছবি এঁকেছেন। জীবনের কোনো ক্ষেত্রেই যেন সঙ্গতি নেই—ছন্দ নেই। এই ছন্দহীন রোমান্স-বর্জিত জীবনের প্রতিটি অসঙ্গতি দ্বিজেন্দ্রলালের তীক্ষ্ণদৃষ্টিতে স্পষ্ট হয়ে উঠেছে। এই অসঙ্গতির কোনো কোনো অংশ সহজেই দৃষ্টিগোচর হয়, আর কতকগুলি কবির অভিনব আবিষ্কার—দ্বিতীয় শ্রেণীর অসঙ্গতিগুলিই কবিতাটিকে উপভোগ্য করে তুলেছে। সহজ অসঙ্গতিগুলিতে তৃপ্ত না হয়ে কবি নূতন অসঙ্গতি আবিষ্কার করেছেন—অ্যান্টিক্লাইম্যাক্সের লক্ষ্যভেদী অগ্নিবাণকে যতদূর সম্ভব তীক্ষ্ণচূড় করেছেন :

হুঁকো টেনে কোসে',
ভাঙ্গা চ্যারে বোসে',
দিস্তেখানেক কাগজেতে কলম ঘোষে' ঘোষে',
মাথায় বেরোল ঘাম ;—এবং ঠোঁটে লাগলো কালি,
গোঁফও গেল ঝুলে, খেয়ে মুনিবদত্ত গালি।

ভাঙা চেয়ারে বসে হুঁকো খাওয়া, দিস্তেখানেক কাগজে কলম ঘষা, মাথায় ঘাম বেরোনো ও ঠোঁটে কালি লাগা—এমন কিছু অসঙ্গত ব্যাপার নয়, বলার কৌশলে যতটুকু রসিকতা সৃষ্ট হয়েছে! কিন্তু শেষ চরণের 'গোঁফও গেল ঝুলে'—যেমন উদ্ভাবনী শক্তির পরিচয় দেয়, তেমনি তীব্র অসঙ্গতির সৃষ্টি করে—উল্লেখমাত্রেই শ্রোতা সশব্দ হাসিতে উচ্ছ্বসিত হয়ে ওঠেন। ব্যঙ্গাত্মক অতিরঞ্জিত ছবি আঁকায়ও দ্বিজেন্দ্রলাল অনায়াস-সাবলীলতার পরিচয় দিয়েছেন :

চল্লিশ বছর থেকেই
চুলও গেল পেকে,
মাংসও গেল ঝুলে ; সুঠাম শরীর গেল বেঁকে ;
দাঁতও হল জীর্ণ, এবং ভুঁড়ি গেল থেমে ;
চিবুক গেল উঠে ;—এবং নাকও গেল নেমে।

স্বাভাবিক বার্ধক্যকেই একটু অতিরঞ্জিত করেছেন মাত্র—এত সাধারণ উপাদান থেকে কবি একটি প্রথম শ্রেণীর ব্যঙ্গচিত্র এঁকেছেন।

'অদল বদল' কবিতাটি আগাগোড়া কৌতুকরসের। কবিতাটির হাস্যরস

চারিত্রিক অসঙ্গতি থেকে উদ্ভূত হয় নি—ঘটনা-সংস্থানের কৌশল ও ঘটনা-বিন্যাসের কৌতুককর অসঙ্গতি থেকেই এখানকার হাস্যরস সৃষ্ট হয়েছে। স্ত্রী-বদলের ব্যাপারটির মধ্যে হয়তো কিঞ্চিৎ আকস্মিকতা আছে, কিন্তু ছোট আদালতের বৃদ্ধ হাকিমটির কৌতুককর ঘটনা যুক্ত হয়ে তাকে উপভোগ্য করে তোলা হয়েছে। এখানে সূত্র তিনটি—স্ত্রী বদল, বৃদ্ধস্য তরুণী ভার্যা ও আদালতের কৌতুকোজ্জ্বল চিত্র। জ্যোতিরিন্দ্রনাথের 'কিঞ্চিৎ জলযোগ' প্রহসনটি সম্পর্কে আলোচনা করতে গিয়ে বঙ্কিমচন্দ্র হাস্যরসের প্রকৃতি নির্দেশ করেছেন—তিনি 'Mistake' ও 'Folly'-কে 'ব্যঙ্গের যোগ্য' বলেছেন, কিন্তু 'Error'-কে বলেছেন ব্যঙ্গের অযোগ্য।[৩৪] কিন্তু দ্বিজেন্দ্রলাল এই অংশটিকে একটু অস্পষ্ট রেখেছেন—গোপীর ব্যাপারটি অজ্ঞানতা-প্রসূত কি স্বেচ্ছাকৃত, সেখানে একটু প্যাঁচ রেখেছেন :

এখন না হয় গোপীনাথের কপালের জোর,
নয়ত সে কুচরিত্র অথবা চোর,
কিম্বা অন্ধকারে নিজেই স্ত্রীই অনুমানি,
নিল গোপী চেলিপরা জজের স্ত্রীকেই টানি।

কিন্তু শুধু এইটুকুর উপরে হাস্যরস দাঁড়াতে পারত না, তাই তিনি বৃদ্ধ জজ সাহেবের নাস্তানাবুদ হওয়ার ছবি ও আদালতের উকিলদের জেরার কৌতুকদীপ্ত ছবি দিয়ে গল্পটিকে রসোত্তীর্ণ করেছেন। 'Mistake' বা 'Error' যাই হোক না কেন সেটি বড় কথা নয়, আসল কথা হল বৃদ্ধের তরুণী ভার্যা গ্রহণের বিড়ম্বনা। সুতরাং কৌতুকরসের স্নিগ্ধতা পরিশেষে সামাজিক ব্যঙ্গের অম্লরসে পরিণত হয়েছে। 'হরিনাথের শ্বশুরবাড়ি যাত্রা' গল্পটিতে নব-বিবাহিত হরিনাথের শ্বশুরবাড়ি যাত্রার কৌতুককর কাহিনী বর্ণিত হয়েছে। উপন্যাস পড়ে হরিনাথের মনে যে রোমান্স রসের উদ্রেক হয়েছিল, তাকে এক আকস্মিক রূঢ় আঘাতে চূর্ণ করা হয়েছে। দাড়ির কাহিনীটি যুক্ত করে কবি গল্পটিকে সরস করে তুলেছেন। রোমান্স জগতের রঙে ও রসে যে সমস্ত অবাস্তব ভাবালুতার সৃষ্টি হয়েছিল, বাস্তবের নির্মম অট্টহাস্যে তা মিলিয়ে গিয়েছে। তথাকথিত অবাস্তব ভাবালুতার বিরুদ্ধে দ্বিজেন্দ্রলাল ছিলেন খড়্গহস্ত। অবাস্তব রোমান্সের সঙ্গে বাস্তবের তীব্র অসঙ্গতি-প্রসূত ব্যঙ্গ দ্বিজেন্দ্রলালের অনেক রচনার প্রাণ। 'রাজা নবকৃষ্ণ রায়ের সমস্যা' কবিতাটির মূল রসকেন্দ্রটি দ্বিধাগ্রস্ত ও কিঞ্চিৎ শিথিল। নবকৃষ্ণ রায়ের চরিত্রটি উদ্ভট—তাঁর খেয়ালও ততোধিক উদ্ভট; রবীন্দ্রনাথের 'হিং টিং ছট' কবিতার হবুচন্দ্র রাজার উদ্ভট স্বপ্নদর্শন ও বিচিত্র খেয়ালের কথা মনে করিয়ে দেয়। ধনী-নন্দন নবকৃষ্ণের সময়

৩৪। বঙ্গদর্শন: চৈত্র ১২৭৯।

কাটে না। কিন্তু গল্পটির প্রথমাংশের সঙ্গে দ্বিতীয়াংশের কোনো গভীর সংযোগ নেই। নবকৃষ্ণের সমস্যার সঙ্গে সাহিত্যিক পূর্ণচন্দ্র, সম্পাদক নন্দদুলাল, হিন্দুধর্ম-সংরক্ষক জীবন সরকার, আড্ডাবাজ ও তাস-পাশা খেলার ওস্তাদ মহেন্দ্র ঘোষ, আফিংখোর ও গল্পবাজ কৃষ্ণকমল, বেশ্যাসক্ত ও মদ্যপায়ী রতিকান্ত বন্দ্যোপাধ্যায় প্রভৃতি চরিত্রের কোনো সাক্ষাৎ যোগ নেই। বিচ্ছিন্ন ব্যঙ্গচিত্র হিসেবে প্রত্যেকটির মূল্য আছে, কিন্তু সমস্ত চরিত্র মিলে ব্যঙ্গগল্পের একটি সংহতি গড়ে ওঠে নি। অথচ প্রত্যেকটি চিত্রের অন্তরালে সমাজের এক-একটি শ্রেণীকেই বিদ্রূপ করা হয়েছে। 'কর্ণবিমর্দন কাহিনী' দ্বিজেন্দ্রলালের একটি অপূর্ব সৃষ্টি। কবিতাটির ছন্দের সঙ্গে বিষয়ের অসঙ্গতি হাস্যরসটিকে ফুটিয়ে তুলেছে। ছন্দ পজ্ঝটিকা কিন্তু বিষয়টি কর্ণবিমর্দনের, আর ভাষায় তৎসম ও চলতি শব্দের অবাধ মিশ্রণ ঘটেছে। এই সমস্ত বিরোধের ফলে কৌতুকহাস্যের নির্মল ধারা স্বতোৎসারিত হয়েছে।

'আষাঢ়ে' কাব্যটির মধ্যে বিশুদ্ধ কৌতুকরস ছাড়াও, সামাজিক ব্যঙ্গ-বিদ্রূপও আছে। ব্যক্তিগত জীবনের সামাজিক উৎপীড়নের তিক্ততা দ্বিজেন্দ্রলালের ব্যক্তিজীবন শিল্পীজীবনকে অনেকখানি নিয়ন্ত্রিত করেছে। 'শ্রীহরি গোস্বামী', 'বাঙ্গালী-মহিমা,' 'ভট্টপল্লীতে সভা,' 'নসীরাম পালের বক্তৃতা', 'কলিযজ্ঞ', 'শুকদেব' প্রভৃতি কবিতার মূলরস স্যাটায়ার। 'শ্রীহরিগোস্বামী' কবিতা তৎকালীন সামাজিক জীবনের অসঙ্গতিকেই লক্ষ্য করে লেখা। নব্যহিন্দুধর্মবাদীদের প্রচার ও আচারের যে বিরোধ তাই তিনি কবিতাটিতে প্রকাশ করেছেন। দ্বিজেন্দ্র-সাহিত্যে এই জাতীয় চরিত্র ও কাহিনী বিরল নয়। 'ভট্টপল্লীতে সভা' কবিতাটির সঙ্গে 'কল্কি অবতার' ( ১৮৯৫ ) প্রহসনের একটি আত্মিক সম্পর্ক আছে। কবিতাটির প্রথমাংশে ভট্টপল্লীর পণ্ডিতদের "তৈলাধার পাত্র, কি পাত্রাধার তৈল" নিয়ে চুলচেরা বিশ্লেষণের কৌতুকচিত্র আঁকা হয়েছে, দ্বিতীয় প্রস্তাবে দেবসভার ব্যঙ্গাত্মক পরিচয় দেওয়া হয়েছে। কবিতাটি প্রসঙ্গে 'কল্কি-অবতার' প্রহসনের ভূমিকায় দ্বিজেন্দ্রলালের একটি উক্তি স্মরণীয় : "স্থানে স্থানে দেবদেবী লইয়া একটু আধটু রহস্য আছে। তাহা ব্যঙ্গ করিবার অভিপ্রায়ে নহে। গ্রন্থখানির দেখান উদ্দেশ্য, সমাজ বিভ্রাট। তাহা দেখাইতে গেলেই দেব-দেবী বিষয়ক একটু আধটু কথার অবতারণা করা আবশ্যক। কারণ হিন্দুসমাজ ধর্মের সহিত এত দৃঢ় সংশ্লিষ্ট যে একের কথা বলিতে গেলে অন্যের কথা অনিবার্য রূপে আসিয়া পড়ে।" অনুষ্টুপ ছন্দে লেখা 'কলিযজ্ঞ' কবিতাটি রেজল্যুশন বিষয়ে দক্ষ ও বক্তৃতা-সর্বস্ব বাঙালী জাতির তথাকথিত রাজনৈতিক চেতনাকে ব্যঙ্গ করা হয়েছে। অনুষ্টুপ ছন্দে আদিকবি বাল্মীকি রামায়ণ রচনা করেছিলেন—সেই খ্যাতকীর্তি ক্লাসিক ছন্দে দ্বিজেন্দ্রলাল অতি তুচ্ছ একটি বিষয়কে

রূপ দেওয়ার ফলে হাস্যরসের সৃষ্টি হয়েছে। ছন্দ 'সাব্লাইম' কিন্তু বিষয়টি 'রিডিক্যুলাস'। 'নসীরাম পালের' বক্তৃতায় স্ত্রীশিক্ষা ও নারীপ্রগতি বিরোধী রক্ষণশীলদের তীব্রভাবে বিদ্রূপ করেছেন। 'ডেপুটি-কাহিনী' ও 'বাঙ্গালী-মহিমা' কবিতাতেও বিদ্রূপ আছে, কিন্তু বিদ্রূপের চেয়ে সেখানে কৌতুকই বড় হয়ে উঠেছে।

'আষাঢ়ে' রচনা সম্পর্কে দ্বিজেন্দ্রলাল একটি ইংরেজি ব্যঙ্গকাব্যের কাছে ঋণ স্বীকার করেছেন: "বিলাত হইতে ফিরিয়া আসিয়া বাঙ্গালা ভাষায় হাস্যরসাত্মক কবিতার অভাব পূরণ করিবার অভিপ্রায়ে 'Ingoldsby Legends'-এর অনুকরণে কতকগুলি হাস্যরসাত্মক বাঙ্গালা কবিতা লিখিয়া 'আষাঢ়ে' নামে প্রকাশ করি।"[৩৫] রেভারেণ্ড রিচার্ড হ্যারিস বারহাম (১৭৮৮-১৮৪৫) রচিত 'ইনগোল্ডসবি লিজেণ্ডস' ঊনবিংশ শতাব্দীর প্রথমার্ধে (১৮৪০) ব্যঙ্গবিদ্রূপাত্মক কবিতার মধ্যে একটি বিশিষ্ট স্থান অধিকার করেছিল। টমাস ইনগোল্ডসবি ছদ্মনাম নিয়ে তিনি তাঁর এই কাব্যটি রচনা করেছিলেন। কিন্তু 'আষাঢ়ের' সঙ্গে ইংরেজি কাব্যটির খুব বেশী আত্মিক সম্পর্ক নেই। কারণ কতকগুলি মধ্যযুগীয় গল্প, সংস্কার, ভৌতিক ব্যাপার, ধর্মসম্পর্কিত বিধি-ব্যবস্থা, অসংস্কৃত লোকসঙ্গীত প্রভৃতি বিষয়কে ইনগোল্ডসবি লঘুতরল ভঙ্গিতে পরিবেশন করেছেন। এক 'ভট্টপল্লীর সভা' ছাড়া অন্য কোনো কবিতায় কোনো প্রাচীন প্রচলিত কাহিনীর ব্যঙ্গাত্মক অনুকরণ নেই। বারহামের মতো তাঁর কোনো 'Grotesque miracles'-এর প্রতি আকর্ষণ ছিল না। কিন্তু দুটি বিষয়ে ইনগোল্ডসবির সঙ্গে দ্বিজেন্দ্রলালের মিল ছিল। ইনগোল্ডসবিও অসঙ্গতি দূর করতেই চেয়েছিলেন—তবে অন্যভাবে—"Whose only concern at the end of his life was that his purpose should be recognised for what it was—an honest endeavour to combat error and imposture in an age of scientific doubt and unrest."[৩৬] ইনগোল্ডসবি প্রচলিত প্রসিদ্ধ গাথা ও কাহিনীকে নিয়ে লঘু ভঙ্গিতে তাকে নূতন করে বলেছেন—'বেবস ইন দি উড', 'মার্চেণ্ট অব ভেনিস' প্রভৃতি রচনা এই শ্রেণীর অন্তর্গত। তা ছাড়া, ইনগোল্ডসবির moral-এর অনুসরণে দ্বিজেন্দ্রলাল তাঁর কোনো কোনো কবিতার শেষে মর্মার্থ যোগ করেছেন। দ্বিজেন্দ্রলালের কাল-সচেতন মন প্রধানত তাঁর দেশ-কালকে অবলম্বন করেই হাস্যরস সৃষ্টি করেছে। কিন্তু ইনগোল্ডসবির গল্প বলার বিশেষ ধরনের ভঙ্গি এবং ছন্দ ও ভাষার বৈশিষ্ট্য দ্বিজেন্দ্রলালকে প্রভাবিত করেছিল। বিদেশী কাব্যের প্রভাব সত্ত্বেও দ্বিজেন্দ্রলালের মৌলিকত্ব এই কাব্যে অক্ষুণ্ণ আছে।

৩৫। নাট্যমন্দির: শ্রাবণ, ১৩১৭।

৩৬। The Ingoldsby Legends. Edited by John Tanfield and Guy Boas Introduction, Page X.

দ্বিজেন্দ্রলালের 'আষাঢ়ে' কাব্য প্রকাশের পর রবীন্দ্রনাথ এই কাব্যের এক সমালোচনা লেখেন।[৩৭] এই প্রবন্ধে তিনি ছন্দ সম্পর্কেই বেশী আলোচনা করেছেন—ভাষার শৈথিল্য সম্পর্কে দ্বিজেন্দ্রলালের কৈফিয়তকে তিনি মেনে নিয়েছেন, কিন্তু ছন্দ-শৈথিল্য সম্পর্কে তিনি অভিযোগ করেছেন :…"ছন্দের শৈথিল্য হাস্যরসের নিবিড়তা নষ্ট করে। কারণ হাস্যরসের প্রধান দুইটি উপাদান, অবাধ দ্রুতবেগ ও অভাবনীয়তা। যদি পড়িতে গিয়া ছন্দের বাধা পাইয়া যতিস্থাপন সম্বন্ধে দুই তিনবার দুই-তিন রকম পরীক্ষা করিয়া দেখিতে হয় তবে সেই চেষ্টার মধ্যে হাস্যের তীক্ষ্ণতা আপন ধার নষ্ট করিয়া ফেলে।…"আষাঢ়ে"র অনেকগুলি কবিতা ছন্দের উচ্ছৃঙ্খলতাবশত আবৃত্তির পক্ষে সুগম হয় নাই বলিয়া অত্যন্ত আক্ষেপের বিষয় হইয়াছে।" নিয়মিত ছন্দের কবিতাগুলিই রবীন্দ্রনাথের সবচেয়ে বেশী দৃষ্টি আকর্ষণ করেছে। কিন্তু তবুও কবি "ছন্দ ও মিলের উপর গ্রন্থকারের আশ্চর্য দখলে'র কথা স্বীকার করেছেন "উত্তপ্ত লৌহচক্রে হাতুড়ি পড়িতে থাকিলে যেমন স্ফুলিঙ্গবৃষ্টি হইতে থাকে তাঁহার ছন্দের প্রত্যেক ঝোঁকের মুখে তেমনি করিয়া মিল বর্ষণ হইয়াছে। সেই মিলগুলি বন্দুকের ক্যাপের মতো আকস্মিক হাস্যোদ্দীপনায় পরিপূর্ণ। ছন্দের কঠিনতাও যে কবিকে দমাইতে পারে না তাহারও অনেক উদাহরণ আছে।"

দ্বিজেন্দ্রলালের রচনার টেকনিক সর্বত্র সমানভাবে সার্থক না হলেও তার শোষণ-শক্তি অসাধারণ—গুরুগম্ভীর তৎসম শব্দ থেকে চলতি ভাষা আঞ্চলিক ভাষা এমন কি 'শ্ল্যাং' পর্যন্ত কবি ব্যবহার করেছেন। তা ছাড়া ইংরেজি, হিন্দী, আরবি-ফারসি, সংস্কৃত—নানাজাতীয় শব্দের বিচিত্র মিশ্রণে তিনি এই কাহিনীগুলি রচনা করেছেন, ছন্দের ছাঁচের মধ্যে ঢেলে সবগুলিকে মিলিয়ে নেওয়ার চেষ্টা করেছেন। এ বিষয়েও তিনি ইনগোল্ডসবিরই অনুসরণ করেছেন। বারহামের কাহিনী সম্পর্কে বলা হয়েছে : "With Barham the fantastic rhyming is part of his facile versification. True, he generally used a loose metre, designed for portmanteau purposes : but even so, his verse has an Ostrich stomach. Legal jargon, current slang, quotations in four or five languages, and untractable proper names, all drop into his scurrying pace. Occasionally he solves the problem by splitting a word at the end of the line."[৩৮] এর অনেকগুলি বৈশিষ্ট্যই 'আষাঢ়ে' কাব্যটিতে

৩৭। ভারতী : অগ্রহায়ণ, ১৩০৫।

৩৮। The Ingoldsby Legends : Edited John Tanfield and Guy Boas Introduction, Pp XIII-XIV.

আত্মপ্রকাশ করেছে। 'আষাঢ়ে' কাব্যের রস-বৈচিত্র্য সম্পর্কে রবীন্দ্রনাথই চরম কথা বলে দিয়েছেন : "তাহা ছাড়া সাময়িক পত্রে মধ্যে মধ্যে "আষাঢ়ে" রচয়িতার এমন সকল কবিতা বাহির হইয়াছে যাহাতে হাস্য এবং অশ্রুরেখা, কৌতুক এবং কল্পনা, উপরিতলের ফেনপুঞ্জ এবং নিম্নতলের গভীরতা একত্র প্রকাশ পাইয়াছে। তাহাই তাঁহার কবিত্বের যথার্থ পরিচয়। তিনি যে কেবল বাঙালিকে হাসাইবার জন্য আসেন নাই সেই সঙ্গে তাহাদিগকে যে ভাবাইবেন এবং মাতাইবেন এমন আশ্বাস দিয়াছেন।" রবীন্দ্রনাথের এই মন্তব্য শুধু রসজ্ঞের বিচারই নয়—এর ভিতর দিয়ে দ্বিজেন্দ্র-প্রতিভার স্বরূপ-ধর্ম সম্পর্কেও তিনি মূল্যবান নির্দেশ দিয়েছেন।

॥ ৮ ॥

'হাসির গানের' অনেকগুলি গান 'আষাঢ়ে' প্রকাশের অনেক আগেই রচিত হয়েছিল। সেই গানগুলিকে মূলত ভিত্তি করে দ্বিজেন্দ্রলাল 'কল্কি-অবতার' ও 'বিরহ' নামে দুটি প্রহসন রচনা করেন। পরবর্তী প্রহসনগুলির মূলও এই 'হাসির গান'। কিন্তু হাসির গানের সঙ্কলনটি গ্রন্থাকারে প্রকাশিত হয় 'আষাঢ়ে'র এক বছর পরে ( ১৯০০ )। এক হিসেবে 'হাসির গান' সমগ্র দ্বিজেন্দ্র-সাহিত্যের কেন্দ্রীয় উপাদান—কবি ও নাট্যকার দ্বিজেন্দ্রলালকে একই সূত্রে সংযুক্ত করেছে। দ্বিজেন্দ্রলালের হাস্যরসাত্মক কবিতা ও গান হিসাবে এর একটি সর্বজনস্বীকৃত স্থান আছে—কিন্তু প্রহসন ও নাটকের দিক থেকেও এই অসাধারণ সৃষ্টির মূল্য কম নয়। দ্বিজেন্দ্রলালের প্রহসনগুলির আসল প্রাণ এই হাসির গান। এই গানগুলি বাদ দিলে প্রহসনগুলির মূল আবেদন নষ্ট হয়ে যায়। 'হাসির গান'-এর জনপ্রিয়তা ও গ্রন্থাকারে প্রকাশ সম্পর্কে দ্বিজেন্দ্রলাল বলেছেন : "বিবাহান্তে অনেকগুলি প্রেমের গান রচনা করিয়া আর্যগাথা দ্বিতীয় ভাগ নাম দিয়া ছাপাই এবং কতকগুলি হাসির গানও রচনা করি। এই হাসির গানগুলি অবিলম্বে অনেকের প্রিয় হয় এবং কার্যোপলক্ষে কোন নগরে যাইলেই ঐ সকল গান আমার স্বয়ং গাহিয়া শুনাইতে হইত। সেগুলি একত্রে গ্রন্থাকারে বহুদিন পরে প্রকাশিত হয়।"[৩৯]

দ্বিজেন্দ্রলালের সমৃদ্ধি পর্বের রোমান্টিক গীতিধর্মী স্বর যেমন 'আর্যগাথা'য় প্রকাশিত হয়েছে, তেমনি 'আষাঢ়ে' ও 'হাসির গানে' হাস্যরসাত্মক ধারাটি পূর্ণায়ত হয়ে

৩৯। নাট্যমন্দির : শ্রাবণ, ১৩১৭।

উঠেছে। এক দিক থেকে বিচার করতে গেলে 'আষাঢ়ে' ও 'হাসির গান'কে একই মানসিকতার সৃষ্টি বলতে হবে। 'আষাঢ়ে' কাব্যগ্রন্থের সুরটি 'হাসির গানে' আরও পরিণত ও স্বতঃস্ফূর্ত হয়েছে। শুধু তাই নয়, 'আষাঢ়ে' কাব্যের প্রকাশরীতিগত ও ভাবগত দুর্বলতাও এই সঙ্কলনটিতে আর নেই। 'আষাঢ়ে' বিদ্রূপ-কৌতুকের প্রথম জলোচ্ছ্বাস—প্রথম বর্ষার আকস্মিক যৌবন-সঞ্চারের একটি প্রগলভ ও দুর্বিনীত আবেগ, তাই অসম পদক্ষেপের স্খলনচিহ্নও সেখানে অনুপস্থিত নয়। 'হাসির গান' কবির বিভিন্ন বয়সের সঙ্গীত-সঙ্কলন—বিষয়-বৈচিত্র্যে ও রস-বৈচিত্র্যে রচয়িতার অনন্য-সাধারণ শক্তিমত্তার পরিচয় বহন করে। 'হাসির গান'-এর কোনো কোনো রচনায় যৌবনের উচ্ছলতার সঙ্গে প্রৌঢ়ত্বের স্থিরদৃষ্টির সমন্বয় ঘটেছে। তাই 'হাসির গান' হাসির গান হয়েও যেন আরও কিছু—হাসি ও অশ্রু যেন এক-এক সময় সম্পূর্ণ এক হয়ে যায়। স্বতঃস্ফূর্ততা ও উদ্ভাবনী শক্তির সঙ্গে জীবনের এক-একটি সত্য যেন গতিশীলতার তরঙ্গচূড়ায় মণিখণ্ডের মতো জ্বলে ওঠে। তাই 'হাসির গান' পরিণত বর্ষার পরিপূর্ণ রূপ—আবেগ, চাঞ্চল্য ও শফরীনৃত্য এখানেও আছে, কিন্তু কবির জীবন-পরিণতির বর্ণে তার রূপ একটু স্বতন্ত্র।

কিন্তু 'হাসির গানে'র প্রথম দিকের রচনার সঙ্গে পূর্ববর্তী কাব্য 'আষাঢ়ে'র একটি নিকট সম্পর্ক আছে। সম্ভবত ইনগোল্ডসবির গল্পগুলি তখনও তাঁর মনে নানাভাবে আন্দোলিত হচ্ছিল। 'হাসির গান'-এর পৌরাণিক ও ঐতিহাসিক প্রসঙ্গগুলি রচনার টেকনিক ইন্‌গোল্ডসবি কাহিনীগুলির মতো। এই সমস্ত কাহিনীতে স্বেচ্ছাকৃত কালানৌচিত্য (Anachronism) দোষ ঘটিয়ে উদ্ভট ঘটনা ও চরিত্রের সৃষ্টি করা হয়েছে।[৪০] বারহাম সাহেব পুরাবিদ্যায় সুপণ্ডিত ছিলেন। যে যুগ অবলম্বন করে তিনি উদ্ভট ঘটনাসংস্থান ও হাস্যরস সৃষ্টি করতেন, তার পুঙ্খানুপুঙ্খ ঘটনা সম্পর্কে তাঁর অত্যন্ত সুস্পষ্ট ধারণা ছিল—তাই তিনি অনায়াসে একজন দ্বাদশ শতাব্দীর কাউন্টের সঙ্গে ষোড়শ শতকের একজন জাদুকরের সাক্ষাৎ ঘটিয়ে দিতে পেরেছেন; শুধু তাই নয়, কালগত অসঙ্গতিকে আরও বাড়িয়ে তোলার জন্য অষ্টাদশ শতাব্দীর এক অভিজাত ভোজসভাকে তার সঙ্গে সুকৌশলে যোগ করে দিয়েছেন!

'তান্‌সান্‌-বিক্রমাদিত্য-সংবাদ', 'রাম-বনবাস', 'দুর্বাসা', 'কালোরূপ', 'কৃষ্ণ-রাধিকা-সংবাদ' প্রভৃতি গানে দ্বিজেন্দ্রলাল বারহামের মতোই সুকৌশলে কালগত অসঙ্গতি সৃষ্টি করেছেন। 'তান্‌সান্‌-বিক্রমাদিত্য' গানটির প্রতি চরণে কালের

৪০। "Barham, for the most part ignoring the pun, had two favourite devices, anachronism and the outrageous rhyme."—Ingoldsby Legends: Introduction, Page XIII.

অসঙ্গতি। ইতিহাস সম্পর্কে যাঁর স্বল্পতম জ্ঞানও আছে, তিনিই পড়তে পড়তে হাস্যকর অসঙ্গতির সঙ্গে বহুবার ধাক্কা খাবেন—এই উদ্ভট পদ্ধতিই কবিতাটির হাস্যরস সৃষ্টির মূলে। রাজা বিক্রমাদিত্য, তানসেন দুজন খ্যাতনামা ঐতিহাসিক ব্যক্তিকে এক সঙ্গে ভেট করিয়ে দিয়েই তিনি ক্ষান্ত হন নি—'কলকাতা', 'রেলের গাড়ী', 'হুগলি ব্রিজ', 'পিয়ানো', 'ওয়াটারপ্রুফ',—প্রভৃতি হাল-আমলের জিনিসগুলিকে টেনে এনেছেন। অনেকগুলি আপাত-অসংলগ্ন প্রসঙ্গ ভেদ করে একটি সত্য আবিষ্কার করা যায়—"আজও রোজ রোজ অনেক ওস্তাদ করেন তাঁহার শ্রাদ্ধ।"—এখানে কটাক্ষ থাকাও বিচিত্র নয়! পুরাণের সিদ্ধরসকেও লঘুরসের সাহায্যে কৌতুককর করে তোলা হয়েছে। 'রাম-বনবাস' কবিতার রামায়ণের তুঙ্গশীর্ষ-মহিমা থেকে কবি তাঁর বক্তব্যকে বর্তমানকালের লৌকিক ভূমিতে নামিয়ে এনেছেন—অ্যান্টিক্লাইম্যাক্সের দ্রুতসঞ্চারী গতি যে কৌতুকাবহ অসঙ্গতির সৃষ্টি করেছে, তাই কবিতার রসকেন্দ্র:

যদি নিতান্ত যাইবি বনে, সঙ্গে নে সীতা লক্ষ্মণে,
ভালো এক জোড় পাশা, আর ঐ (ওরে) ভাল দু জোড় তাস।
ও কি হেরি সর্বনাশ।
ওরে আমি যদি তুই হইতাম, পোর্টম্যান্টর ভিতরে নিতাম
বঙ্কিমের ঐ খানকতক (ওরে) ভালো উপন্যাস।

'দুর্বাসা' কবিতায় গুরু বিষয়কে লঘু করতে গিয়ে পৌরাণিক দুর্বাসার দুর্গতি ঘটিয়েছেন। 'কৃষ্ণ-রাধিকা সংবাদ' কবিতা সংলাপাত্মক। রাধাকৃষ্ণের "হ্লাদিনী শক্তি" বা "অখিলরসামৃত" মূর্তি এখানে একেবারেই নেই—তার বদলে একালের তরুণ-তরুণীর মান-অভিমানের লৌকিক ছবি ফুটেছে। কবিতাটিতে যে কৌতুকরস সৃষ্ট হয়েছে তা শেষ দিকে সশব্দ উচ্চহাস্যে ফেটে পড়েছে:

কৃষ্ণ বলে "এমন বর্ণ দেখি নি ত কভু"
আর—রাধা বলে "হাঁ আজ সাবান মাখি নি ত তবু—
নইলে আরও শাদা"।

কবিতাটিতে রবীন্দ্রনাথের 'নব্য বঙ্গদম্পতির প্রেমালাপ" (মানসী)-এর প্রভাব আছে বলে মনে হয়। বৈষ্ণব কবিরা "কালিয়া" রূপের ভাবসমৃদ্ধ ব্যাখ্যা প্রকাশ করেছেন। দ্বিজেন্দ্রলালের 'কালোরূপ' কবিতায় কোনো রোমান্স নেই—উৎকট-মধুর লঘু-গুরু, সম্ভব-অসম্ভব, আপাত-বিপরীত রসগুলিকে একই সঙ্গে মিশিয়ে তিনি একই পাত্রে পরিবেশন করেন! কালো রঙের লিস্ট অ্যান্টিক্লাইম্যাক্সের সর্বশেষ ধাপে যখন এসে পৌছল তখন বৈষ্ণবীয় রোমান্সের নেশা আর নেই, কারণ তখন 'গদাধরের পিসি কালো' পর্যন্ত উপমার নিম্নমুখী ধারা নেমে এসেছে।

সমকালীন সামাজিক ও রাজনৈতিক জীবনের অসঙ্গতিকে তিনি বিদ্রূপের তীব্র কশাঘাত করেছেন। 'Reformed Hindoos,' 'বিলাতফের্তা,' 'চম্পটির দল,' 'নতুন কিছু করো,' 'নবকুলকামিনী,' 'বদলে গেল মতটা,' 'নন্দলাল' প্রভৃতি কবিতায় ও গানে দ্বিজেন্দ্রলাল প্রকৃতপক্ষে তাঁর সমকালীন দেশকালের ত্রুটি-বিচ্যুতিকেই চোখে আঙুল দিয়ে দেখিয়ে দিয়েছেন। দ্বিজেন্দ্রলাল বাস্তববিমুখ পলায়নবাদী কবি ছিলেন না, যে সামাজিক পরিবেশে তিনি বাস করেছেন, তাকে তিনি মোহমুক্তভাবে বিচারকের দৃষ্টিতেই দেখেছিলেন। তিনি যে বলিষ্ঠতা ও উন্নত জীবনাদর্শের পক্ষপাতী ছিলেন, তার ব্যতিক্রম যেখানেই দেখেছেন সেখানেই তাঁর ব্যঙ্গ-বিদ্রূপের অব্যর্থ শরজাল বর্ষিত হয়েছে। এই শ্রেণীর হাস্যরসে তাই নিছক কৌতুকরসই প্রাধান্য লাভ করে নি, একটি মর্মভেদী অন্তর্জ্বালাও ফুটে উঠেছে। দ্বিজেন্দ্রলালের সামাজিক বিদ্রূপ 'হাসির গান'-এর একটি প্রধান অংশ। এই প্রসঙ্গে দ্বিজেন্দ্রলালের সমসাময়িক একজন সাহিত্যিকের মন্তব্য উল্লেখযোগ্য :

"যখন দ্বিজেন্দ্রলাল বিলাত হইতে এদেশে ফিরিয়া আসেন তখন বাঙ্গালায় ভাবস্থবিরতা ঘটিয়াছিল। তখন কেবল বচনের আস্ফালন ছিল : নব্যহিন্দু কেবল আর্যামির আস্ফালন করিতেছিলেন, উন্নতিশীল শিক্ষিত সম্প্রদায় সমাজ-সংস্কারের দোহাই দিয়া কেবল স্বেচ্ছাচারের আস্ফালন করিতেছিলেন, এবং রাজনৈতিক সম্প্রদায় কংগ্রেসের বিশালতায় আগ্রীব নিমজ্জিত হইয়া কেবল একতার আস্ফালন করিতেছিলেন। "ন্যাকামি"-র প্রভাব চারিদিকে বেশ ফুটিয়া উঠিয়াছিল। সেই সময়ে দ্বিজেন্দ্রলাল বিলাতের Humour বা ব্যঙ্গের এ দেশে আমদানি করিয়া, দেশীয় শ্লেষের মাদকতা উহাতে মিশাইয়া বিলাতী ঢঙের সুরে হাসির গানের প্রচার করিলেন। দ্বিজেন্দ্রলালের হাসির গান বাঙ্গালী সমাজে একটা ভাববিপ্লব ঘটাইয়াছিল।"[৪১]

বিলাত-ফেরত সমাজের অসঙ্গতির ছবিগুলি কবি ইংরেজি-বাংলার খিচুড়ি ভাষার সৃষ্টি করে সুন্দরভাবে ফুটিয়েছেন। সামাজিক 'উলট-পুরাণ' সম্পর্কে চমৎকার একটি মন্তব্য—"বিলেত-ফের্তা টানছে হুক্কা, সিগারেট খাচ্ছে ভশ্চার্যি।" একটি উপমার বিদ্যুচ্চমকে বৃদ্ধ ভণ্ড ধর্মধ্বজীদের মনের গোপন অন্তঃপুর আলোকিত হয়েছে—"ভবনদীর পারে গিয়ে বিড়াল বসেছেন আহ্নিকে।" 'নবকুলকামিনী'দের আচরণগত অসঙ্গতিও দ্বিজেন্দ্রলালের সন্ধানী দৃষ্টিতে ফুটে উঠেছে। 'ভীরুতাটি আধ্যাত্মিক. আর কুড়েমিটা ধর্ম'—এই মন্ত্র যারা জীবনের সার করেছে, সেই নির্বীর্যতাকে তিনি পরিহাস করেছেন। ধর্মধ্বজীদের যখন তিনি ব্যঙ্গ করে বলেন—"আর মুরগী খাই

৪১। পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায়, সাহিত্য, আষাঢ়, ১৩২০।

না, কেন না পাই না, হয় যদি বিনা খরচেই”—তখন স্পষ্টবাদী কবির এই বাস্তব আবিষ্কারটিতে হাস্যবেগ সংবরণ করা কঠিন হয়ে ওঠে। শৌখীন ও বাকসর্বস্ব দেশসেবক ধর্মধ্বজী ভণ্ড, ফাঁকিবাজ, ধাপ্পাবাজ, উৎকট ভাবপ্রবণতা—প্রাচীনপন্থী ও নবীনপন্থী, নারী ও পুরুষ সকলেরই মুখোস তিনি খুলে দিয়েছেন। আত্মম্ভরি কবি ( কবি ), অলস কর্মহীন অপদার্থ ( কি করি ), ধর্মের মুখোস পরা প্রতারক ( গীতা ) প্রভৃতি সম্প্রদায় তাঁর বিদ্রূপের পাত্র হয়েছে। দ্বিজেন্দ্রলালের এই শ্রেণীর কবিতাগুলি মোলিয়েরের নাটক ও প্রহসনের কথা স্মরণ করিয়ে দেয়।[৪২]

দ্বিজেন্দ্রলাল প্যারডি রচনাতেও সিদ্ধহস্ত ছিলেন। গভীর ভাবের অনেক বিখ্যাত গান ও কবিতা অবলম্বন করে তিনি প্যারডি রচনা করেন। ‘হাসির গান’-এর ‘এস এস বঁধু এস’ কবিতাটি একটি বিখ্যাত বৈষ্ণব কবিতার ( ‘এস এস বঁধু এস, আধ আঁচরে বস’ ) ব্যঙ্গ-অনুকৃতি। ‘আমরা ও তোমরা’ ও ‘তোমরা ও আমরা’ কবিতা দুটি রবীন্দ্রনাথের ‘তোমরা ও আমরা’ ( সোনার তরী ) কবিতার সার্থক প্যারডি।

কতকগুলি হাসির গান প্রেম ও নরনারীর রোমান্সকে কটাক্ষ করে লেখা হয়েছে। প্রেমজীবন সম্পর্কে প্রচলিত রোমান্টিক ধারণা ও মাত্রাতিরিক্ত ভাবপ্রবণতাকে নিয়ে তিনি রঙ্গ ও ব্যঙ্গ দুই-ই করেছেন। প্রেমের তথাকথিত রঙীন আবরণকে ভেদ করে তিনি এর গদ্যাত্মক ও বাস্তব অসঙ্গতিগুলিকেই দেখিয়েছেন। প্রথম বিয়ের পর যাকে উর্বশীর মতো মনে হয়েছিল, ধীরে ধীরে মোহপাশ ছিন্ন হওয়ার পর প্রেমিক রোমান্সের স্বপ্নলোক থেকে স্বর্গভ্রষ্ট হল :

দেখলাম শেষে প্রিয়ার সঙ্গে হলে আরো পরিচয়,
উর্বশীর ন্যায় মোটেই প্রিয়ার উড়ে যাবার গতিক নয় ;
বরং শেষে মাথার রতন লেপ্টে রইলেন আঠার মতন,
বিফল চেষ্টা বিফল যতন, স্বর্গ হতে হল পতন—
রচেছিলাম যাহারে।
ভাবলাম বাহা বাহা রে।
—প্রণয়ের ইতিহাস

৪২। “......he understood that the true subject of Comedy was to be found in the actual facts of human society—in the affectation of fools, the absurdities of cranks, the stupidities of dupes, the audacities of impostors, the humours and the follies of family life.”—Landmarks in French Literature : Lytton Strachey, Page 58.

বিরহ-বিষয়ক কবিতাগুলির মধ্যেও বাস্তব অসঙ্গতিগুলিই আবিষ্কৃত হয়েছে। বিরহকে নিয়ে যে সমস্ত কবিপ্রসিদ্ধি আছে, তাকে নিয়েও তিনি পরিহাস করেছেন :

বিরহেতে দিনদিন 'ওজনেতে' বেশী হই ;—
এতদিনে বুঝলেম প্রিয়ে ( আমি ) তোমা বই আর কারো নই।

—বিরহ-যাপন

বসন্তকালের পটভূমিকায় নর-নারীর বিরহ-মিলনের রোমান্সকে আরও ঘনীভূত করে তোলা হয়। প্রাচীনকালের এই কাব্যসংস্কারকে দ্বিজেন্দ্রলাল আঘাত করেছেন—বসন্তের আবেশময় বর্ণদীপ্ত রূপমূর্তি এখানে অনুপস্থিত। বিরহিণীরা বিরহানল প্রশমিত করার জন্য পদ্মপত্রে শয়ন করেন না, তার বদলে তারা বলে— "কাঁচা আঁব দুটো পেড়ে আন্ সখি গুড় দিয়ে রাঁধ অম্বল" এবং "পড়িগে অর্ধমুদিত নয়নে গোলেব-কাওলি গ্রন্থ।" দ্বিজেন্দ্রলালের বর্ষাও রোমান্টিক বর্ষা নয়, তিনি বর্ষার কর্দমাক্ত জোলো রূপের বাস্তব রূপ এঁকেছেন। কালিদাস, বৈষ্ণব কবি ও রবীন্দ্রনাথের কবিতা পড়ে বর্ষা সম্পর্কে যে রোমান্সের সৃষ্টি হয়েছে—তার আড়ালের বাস্তবরূপ দেখিয়ে দিয়ে আমাদের ভাব-প্রবণ মনকে তিনি সচকিত করে তুলেছেন। যে কল্পনাপ্রবণতা ও ভাববিলাস জাতীয় জীবনকে মেরুদণ্ডহীন করে তোলে তাকে তিনি কোনও দিন প্রশ্রয় দেন নি।

কিন্তু নির্মম ব্যঙ্গ-বিদ্রূপ দ্বিজেন্দ্রলালের হাসির গানের মূল সুর নয়। কারণ দ্বিজেন্দ্রলালের মধ্যে সহানুভূতিপ্রবণ সমবেদনায় করুণ একটি আবেগময় কবিচিত্ত ছিল। তাই তাঁর হাসি ভল্‌তেয়ারের হাসির মতো কটাক্ষে ভ্রূভঙ্গিতে-শ্লেষে-চাপা বিদ্রূপে অব্যর্থলক্ষ্য সূচ্যগ্র অগ্নিবাণ বর্ষণ করে অন্তরাত্মাকে কাঁপিয়ে তোলে না, শ-সুলভ মার্জিত শ্লেষাত্মক বুদ্ধিদীপ্ত বাক্‌চাতুর্যও তাঁর নেই। তাঁর হাস্যরস সব সময়ে সূক্ষ্ম কলা-কৌশলের উপরেও নির্ভর করে না—তাঁর হাসি স্পষ্ট, উজ্জ্বল ও সশব্দ। জীবনের সত্য, নিষ্ঠুরতম করুণতম সত্য, তাঁর হাসির মধ্য দিয়ে যখন উদ্ভাসিত হয়, তখন তারই আলোকে আমাদের মুখচ্ছবির বিবর্ণতা ধরা পড়ে, তখন হাসতে গিয়ে নিজের হাসির শব্দে আমাদের অন্তরাত্মা কেঁদে ওঠে। 'বদলে গেল মতটা' কবিতায় নিঃসন্দেহে বাঙালী চরিত্রের মুহুর্মুহু মত পরিবর্তনের একটি কৌতুকোজ্জ্বল ছবি ফুটেছিল, কিন্তু কবিতার শেষ স্তবকে যখন কবি বলেন : "মিশিয়েও এনেছি প্রায় 'এনি' ও বেদাঙ্গ, এমন সময় হয়ে গেল ভবলীলা সাঙ্গ!" —তখন যেন হাসি হঠাৎ থেমে যায়। কারণ এ তো বিদ্রূপ নয়, এর চেয়ে সত্য আর কিছু হতে পারে না। জীবনের নানা ঘাটে জল খেয়ে, সুখ-সুবিধার জন্য নানা রকম ফিকির-ফন্দি করে যখনই আমরা একটু গুটিয়ে গুছিয়ে বসতে চাই তখনই

আমাদের 'ভবলীলা সাঙ্গ' হয়। 'প্রাণ রাখিতে প্রাণান্ত'—এ তো সর্বদেশের সর্বকালের নির্মমতম সত্য! 'পান্ত আনতে লবণ ফুরায়, লবণ আনতে পান্ত,' অথবা 'বিয়ে করলেই পুত্রকন্যা আসে যেন প্রবল বন্যা; পড়াতে আর বিয়ে দিতে হই সবস্বান্ত।'—একে শুধু রঙ্গ-কৌতুক ব্যঙ্গ-বিদ্রূপ বলেই অভিহিত করা সঙ্গত নয়। এখানে দ্বিজেন্দ্রলাল হাসির ছলে নির্মম সত্যকেই উদ্ঘাটিত করেছেন। এখানে হাসির উদ্যমের চেয়ে নিজেদের পরিণতি-চিন্তাই বড় হয়ে দেখা দেয়।[৪৩]

'জগৎ,' 'পৃথিবী,' 'সংসার' প্রভৃতি ব্যঙ্গরস বা হাস্যরসের ছদ্ম-আবরণের ভিতর দিয়ে কবি জগৎ ও জীবনের কতকগুলি সত্যানুভূতির অভ্রান্ত পরিচয় দিয়েছেন। 'চাষার বিরহ' কবিতায় হাসির চেয়ে ব্যথাই বড় হয়ে উঠেছে :

পরে ছাথি শুয়ে শুধু কেলে কুকুর;
তখন মোর ডুকরে ডুকরে পরাণটা যে কেমন করে।

'যেমনটি চাই তেমন হয় না'—জীবনে এর চেয়ে সত্য আর কি আছে? একে সুলভ হাসির রঙীন বুদ্বুদ-বিলাস নামে অভিহিত করা চলে না। রবীন্দ্রনাথের 'যাহা চাই তাহা ভুল করে চাই'-এর সঙ্গে এর খুব বেশী ভাগবত অনৈক্য নেই। কিন্তু রবীন্দ্রনাথ যেখানে সূক্ষ্ম ও গভীর, দ্বিজেন্দ্রলাল সেখানে অপেক্ষাকৃত স্থূল ও অগভীর। কিন্তু ভেবে দেখতে গেলে দেখা যাবে যে দুজনের মূল বক্তব্যের খুব বেশী পার্থক্য নেই। দ্বিজেন্দ্রলালের হাস্যরস হৃদয়বান উচ্ছ্বসিত গীতিকবির হাসি। তাই তাঁর হাসি নির্মম ও শুষ্ক নয়, সহানুভূতি, সরসতা ও সহৃদয়তার শিশির-স্নিগ্ধতা তাঁকে সজল করে তুলেছে। অথচ বাস্তব-জীবন সম্পর্কেও তিনি সচেতন ছিলেন, জীবনের ফাঁক ও ফাঁকি তিনি বেশ ভালো করেই দেখেছিলেন। তাই তাঁর হাস্যরসের মধ্যেও গীতিকবির সুর-ঝঙ্কার অনুপস্থিত নয়। তাই রঙ্গরস, ঠাট্টা-টিটকারি, কৌতুক-বিদ্রূপের ভিতরে মানুষ দ্বিজেন্দ্রলালের প্রাণস্পন্দন শোনা যায় :

কেন চটাচটি আর রেষারেষি,
আর গালাগালি আর দোষাদোষী?
কর হাসাহাসি, ভালবাসাবাসি,
আর বসে, গোঁফে দাও তাঃ,—

৪৩। "...ভণ্ডামি ও বোকামির পিছনে রহিয়াছে চিরন্তন মানবাত্মা, সে আত্মা শিশুর মত অসহায় ও সরল, একটু কৃত্রিম বা খাঁটি আনন্দ, সৌন্দর্য, উল্লাস দিয়া খেলাঘর সাজাইতে সর্বদাই ব্যস্ত। এই খেলাঘর বিধাতার নিষ্ঠুর আঘাতে ভাঙিয়া যাইতেছে, সেইজন্য মানুষের চিরন্তন ক্রন্দন। এই ক্রন্দনের রোল 'হাসির গানের' প্রতি মূর্ছনায় ও ঝঙ্কারে ধ্বনিত হইতেছে।—দ্বিজেন্দ্রলালের হাসির গান : অমূল্যধন মুখোপাধ্যায় : শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় ও প্রফুল্ল পাল সম্পাদিত 'সমালোচনা সাহিত্য'।

দ্বিজেন্দ্রলালের এই সরব উচ্চকণ্ঠ প্রাণখোলা হাসির ভিতর দিয়ে এমন একজন সহৃদয় মানুষকে জানা যায় যিনি জীবনের অসঙ্গতিকে জেনেও, জীবন-রসিক হাস্য-রসিকের ভূমিকায় নেমেও যিনি মানবাত্মার করুণ সুর শোনেন, আর প্রাণময় হাসির অট্টরোলের মধ্যে পদে পদে নিজেকেই ধরা দেন। 'হাসির গান' মানুষ দ্বিজেন্দ্র-লালের ভাবজীবনের এক অন্তরঙ্গ চলচ্ছবি!

॥ ৯ ॥

দ্বিজেন্দ্র-কাব্যপ্রবাহের সমৃদ্ধি-পর্বের শেষ কাব্য 'মন্দ্র' (১৯০২)। সঙ্গীত বাদ দিয়ে বিশুদ্ধ কাব্যের দিক দিয়ে বিচার করলে 'মন্দ্র'কেই দ্বিজেন্দ্রলালের শ্রেষ্ঠ কাব্য বলা যায়। 'মন্দ্র' দ্বিজেন্দ্র-প্রতিভার বিশিষ্ট শক্তির কাব্য। 'আর্যগাথা' ও 'আষাঢ়ে' কাব্যে তাঁর প্রতিভার দিক্‌দর্শন হয়েছে, কিন্তু 'মন্দ্রে'র পূর্ববর্তী দুটি কাব্যে তাঁর প্রতিভার সামগ্রিক লক্ষণ প্রকাশ পায় নি—আংশিক লক্ষণ প্রকাশ পেয়েছে মাত্র। ভাবপ্রকাশ ও কবিতার বহিরঙ্গ, দুদিক থেকেই 'মন্দ্রে'র কবি একটি সুনিশ্চিত পরিণামের মধ্যলগ্নে এসে দাঁড়িয়েছেন। দ্বিজেন্দ্র-কবিমানসের সে দ্বিমুখী সত্তা 'আর্যগাথা' ও 'আষাঢ়ে'র মধ্যে প্রকাশিত হয়েছিল, 'মন্দ্র' কাব্যে তারই একটি সমন্বিত রীতি লক্ষণীয়। রোমান্টিক গীতপ্রবণ চিত্তের সহজ ও স্বচ্ছন্দ প্রবাহের সঙ্গে একটি বিচারবুদ্ধিপ্রবণ ভাবাবেগ-নির্মুক্ত মনের পরিণয় ঘটেছে। দুটি আপাতবিরোধী কবি চেতনা ও কাব্যরূপ মিলিত হয়ে 'মন্দ্র' কাব্যর ভাব-ভূমিকে স্বাতন্ত্র্য-সমুজ্জ্বল করে তুলেছে। 'মন্দ্রে'র পরে দ্বিজেন্দ্রলাল 'আলেখ্য' ও 'ত্রিবেণী' নামে দুটি কাব্য রচনা করেছিলেন। এই দুটি কাব্যে কতকগুলি ভালো কবিতাও আছে,—তার মধ্যে দাম্পত্যপ্রেমের ও বাৎসল্যরসের কবিতাগুলি বিশেষভাবে উল্লেখযোগ্য; কিন্তু সেখানকার কবিমানসও 'মন্দ্র' কাব্যেরই। 'মন্দ্র' কাব্যের কবিমানসই অপেক্ষাকৃত পরিণত অভিজ্ঞতা নিয়ে যেন উপরোক্ত দুটি কাব্য রচনা করেছে। 'মন্দ্র' কাব্যে কবি যে শক্তি অর্জন করেছেন, দ্বিজেন্দ্র-কবিজীবনের সেই হল চূড়ান্ত সিদ্ধি। এর পরে প্রতিভার বিশেষ কোন নূতন লক্ষণ দেখা যায় নি। এই দিক থেকে 'মন্দ্র' কাব্যে দ্বিজেন্দ্র-প্রতিভার পূর্ণশক্তি প্রকাশিত হয়েছে। এই কাব্যে কোথায়ও ভাবালুতার অস্পষ্টতা নেই, প্রকাশরীতির দ্বিধা নেই—এক জড়তামুক্ত ও ভাবাবেগমুক্ত বুদ্ধিগম্য স্পষ্টালোকিত জগৎ 'মন্দ্র' কাব্যের কাব্য-পটভূমি। গীতিধর্মিতার সঙ্গে যে বিচারপ্রবণ তর্কপরায়ণ সামাজিক মন পূর্ববর্তী কাব্যগুলিতে প্রকাশিত হয়েছে

তারও একটি বিশেষ পরিণতি এই কাব্যের একটি লক্ষণীয় বৈশিষ্ট্য। দ্বিজেন্দ্রলালের কবিজীবনের এই দুটি কাব্যরীতি এতকাল শুধু তাদের বিপরীত প্রবাহের খরগতিতে আবর্তই সৃষ্টি করেছিল—এই দুই কোটির মধ্যে ছিল এক দুস্তর ব্যবধান। কিন্তু 'মন্দ্র' কাব্যে কবিমানস ও কাব্যরীতির এই দ্বৈতচার তেমন উৎকট হয়ে ওঠে না—দুটি রীতি যেন গায়ে-গায়ে এসে পড়েছে—একই কবিচিত্তের যেন এ-পিঠ ও-পিঠ। সেইজন্য 'মন্দ্র' কাব্যের কাব্যরীতি ও কলাবিধিতে সর্বপ্রথম একটি ব্যক্তিত্ব-প্রকাশক 'স্টাইল' দেখা দিয়েছে।

'মন্দ্র' কাব্য আর এক'টি কারণেও উল্লেখযোগ্য। এই কাব্য প্রকাশের কিঞ্চিদধিক এক বছর পরে দ্বিজেন্দ্রলালের স্ত্রীবিয়োগ হয়। কবিজীবনের শ্রেষ্ঠ মুহূর্তের অবসান হয়েছে। 'মন্দ্র' কাব্য দ্বিজেন্দ্র-জীবনেরই শুধু নয়, দ্বিজেন্দ্র-কবি-জীবনেরও শ্রেষ্ঠ মুহূর্তের সমাপ্তিচিহ্ন। 'মন্দ্র' কাব্য মধ্যাহ্ন-দীপ্তির কাব্য—তার পূর্বসীমায় কুয়াশার অস্পষ্টতাকে বাসনার নূতন সূর্য তরুণ বর্ণরেখায় অভিনন্দিত করেছে; আর তার পশ্চিম সীমায় ছায়াচ্ছন্ন অপরাহ্ণ স্মৃতিবেদনায় ও বাৎসল্যের রসে করুণ মধুর হয়ে উঠেছে। 'মন্দ্র' কাব্যে তারুণ্যের দীপ্তির সঙ্গে প্রৌঢ়চিন্তার গভীরতা সমন্বিত হয়েছে। 'আর্যগাথার' কবি প্রেম ও সৌন্দর্যের বসন্তদিনে বিহ্বল প্রেমসঙ্গীতকেই হৃদয়ের সূক্ষ্ম তন্ত্রীতে ঝঙ্কৃত করেছেন—তাই কবিজীবনের সেই বসন্তউৎসবকে 'কুহু' ও 'পিউ' মন্ত্রে অর্চনা করা হয়েছে। 'আষাঢ়ে' ও 'হাসির গান' জীবনের উপরিতলেরই তরঙ্গনৃত্য—কদাচিৎ নিম্নতলের দিকে দৃষ্টি পড়েছে। কিন্তু তা ক্ষণজাগ্রত কাব্যকৌতূহল মাত্র। কিন্তু 'মন্দ্র' কাব্যে সর্বপ্রথম ভাবের সঙ্গে ভাবনা যুক্ত হয়েছে—চিন্তাহীন উচ্ছলতা গভীরাশ্রয়ী ভাবনার ইস্পাত-কঠিন বন্ধনে কেন্দ্র-সংহত ও ভাব-গভীর হয়েছে।[৪৪]

তবু 'মন্দ্র' কাব্যের 'সিরিয়াসনেস' অনেক ক্ষেত্রে দ্বিধাগ্রস্ত হয়েছে। দ্বিজেন্দ্র-লালের মনেরই বিশেষ গড়ন এর জন্য দায়ী। রোমাণ্টিক কবিমন যেমন তাকে বস্তুভেদী অন্তর্মুখী করে তুলেছে, তেমনি পরমুহূর্তে একটি বহির্মুখী সামাজিক মন তাকে যুগ-জীবনের দিকে টেনে এনেছে। লিরিসিজম ও স্যাটায়ারের বিপরীত আকর্ষণ অনেক সময় গম্ভীর ও মহৎ বিষয়বস্তুর মধ্যে অকারণ তুচ্ছতা সঞ্চারিত

৪৪। "আসল কথা এই যে, "মন্দ্র" কাব্যপাঠে বুঝিতে পারা যায় যে, কবি কেবল আর জীবনাম্বুধির উপরিতলে থাকিয়া সন্তুষ্ট নন, তলাইয়া দেখিবার একটা ঝোঁক তাঁহাকে পাইয়া বসিয়াছে। ইহাই ম্যাথু আর্নল্ড বর্ণিত "হাই সিরিয়াসনেস।"

—কবি দ্বিজেন্দ্রলাল : প্রমথনাথ বিশী : রবিবাসরীয় আনন্দবাজার পত্রিকা, ১৯শে জানুয়ারি, ১৯৫৮।

করেছে। 'হিমালয় দর্শনে' কবিতাটিতে মহৎ ও তুচ্ছের, 'সাব্লাইম' ও 'রিডিকিউলের' এক উদ্ভট মিশ্রণ হয়েছে। সমাসবহুল তৎসম শব্দে, দীর্ঘবিসর্পিত ছন্দে হিমালয়ের মহিমা-সুগম্ভীর বন্দনা দিয়ে কবিতাটি শুরু হয়েছে :

কে তুমি সহস্র যোজন জুড়িয়া, ব্রহ্মদেশ হ'তে তাতার,
অক্ষয় হিরকমুকুটের মত ভারতলক্ষ্মীর মাথায়,
জ্বলিছ প্রদীপ্ত, পাইয়া উষার কনকচরণপরশ
তুষার-মণ্ডিত চূড়ায় ?

ব্রহ্মদেশ থেকে তাতার পর্যন্ত বিস্তৃত ভারতলক্ষ্মীর এই হীরকমুকুট নিঃসন্দেহে পাঠকচিত্তে বিস্ময়রসের উদ্রেক করে। কিন্তু তারপরেই আকস্মিকভাবে রূঢ় আঘাতে পূর্বসঞ্চিত স্বপ্ন ধূলিসাৎ হয়—কবি হিমালয়কে এক অস্থিচর্মসার নিষ্কর্মা বৃদ্ধের সঙ্গে তুলনা করে ফেলেছেন! দ্বিতীয় স্তবকে তিনটি স্বতোবিরোধী ছবি আছে—সূর্যগ্রহচন্দ্রের অশান্ত ও উন্মত্ত মহানৃত্য, গাছে চড়ে বনের বানরের শ্রেষ্ঠতা দেখানো, ঘুঘুডাকা শালবন ও কেতকী-কদম্বের রোমান্টিক ছবি। কারও সঙ্গে কারও মিল নেই। তৃতীয় স্তবকে হিমালয় 'অচল, অকেজো পাষাণ'। এই স্তবকে দ্বিজেন্দ্রলালের বিদ্রূপাত্মক সুরটি ফুটে উঠেছে। পঞ্চম স্তবকে হিমালয় 'কুঁড়ের বাদশাহ'। ষষ্ঠ স্তবকের প্রথমাংশে 'লেলিহান অগ্নিজিহ্ব' একটি ধ্বংসকরাল মূর্তির বর্ণনা আছে, কিন্তু তারপরেই কবি সংলাপাত্মক ভঙ্গিতে হিমালয়ের সঙ্গে লৌকিক রসিকতা শুরু করে দিয়েছেন। অষ্টম স্তবকে নব্যবিজ্ঞান ও হিমালয়ের ভৌগোলিক প্রয়োজনীয়তা নিয়ে কবি এক দীর্ঘ বিতর্কের অবতারণা করেছেন। সর্বশেষ স্তবকে কবি হিমালয়কে 'ঋষিবর' সম্বোধন করে কবিতাটিকে গম্ভীর ভাবে শেষ করেছেন। 'সমুদ্রের প্রতি' কবিতাতেও পরস্পর-বিরোধী ভাবদ্বন্দ্বে কবিতাটির বিষয়গত মহিমা বিচলিত হয়েছে। ফেনস্ফীত ভাষা ও তৎসমশব্দপ্রধান চিত্রময় বর্ণনায় কবিতাটি দ্বিজেন্দ্রলালের অন্যতম শ্রেষ্ঠ কবিতায় পরিণত হতে পারত। কিন্তু সমুদ্রের এই মহিমা-সুগম্ভীর চিত্র-বৈচিত্র্যের মাঝে তিনি এমনভাবে লৌকিক রসের অবতারণা করেছেন, যা কবিতাটির রসকেন্দ্রটিকে সংশয়াতুর করে তুলেছে। আবেগের সঙ্গে নিরুত্তাপ যুক্তি, চিত্রময় বর্ণনার সঙ্গে ঘরোয়া সংলাপ, মহিমা বর্ণনার সঙ্গে লৌকিক রসিকতা কবিতাটির রসাভাস ঘটিয়েছে। 'তাজমহল' কবিতার কোন কোন অংশ ভাবে, ভাষায় ও সূক্ষ্ম লিরিসিজমের মৃদু সৌরভে অপূর্ব, কিন্তু কবি এই সুরটিকে ধরে রাখতে পারেন নি। কবির অস্থির কল্পনা বেশীক্ষণ একস্থানে দাঁড়িয়ে থাকতে পারেন না—শিশিরের নিটোল বিন্দুটির মতো দু-এক মুহূর্ত ফুলের কোমল পাপড়ির উপর দাঁড়িয়ে রুক্ষ মাটির উপর ঝরে পড়ে। প্রথম স্তবকের লঘুসুর ও অষ্টম স্তবকের

আর্যজাতির জীবনাদর্শ সম্পর্কে সুদীর্ঘ বক্তৃতার অনধিকারপ্রবেশ কবিতাটির রসমূল্য খর্ব করেছে। 'নবদ্বীপ' কবিতাতেও এই জাতীয় অসঙ্গতি লক্ষণীয়।

এই শ্রেণীর কবিতাগুলিতে মহৎ কল্পনা ও ভাবগভীরতার বীজ আছে কিন্তু শেষ পর্যন্ত কবি এই ভাবটিকে রক্ষা করতে পারেন নি। একাধিক ত্রুটি ঘটেছে। প্রথমত মহৎ ও তুচ্ছের, অলৌকিক ও লৌকিকের মধ্যে এক প্রচণ্ড বিরোধ তীব্র হয়ে উঠেছে।—কবি সেই বিরোধকে সক্রিয় রাখার চেষ্টা করেছেন। গীতিকবিতার একটি রসকেন্দ্র থাকা উচিত—সেই রসকেন্দ্রটি ঘিরেই গীতিকাব্যের এক অখণ্ড রূপ গড়ে ওঠে। একাধিক রসকেন্দ্রের বিপরীত আকর্ষণে গীতিরস দানা বেঁধে উঠতে পারে না।[৪৫] দ্বিতীয়ত আর একটি বৈশিষ্ট্য লক্ষ্য করা যায়, এই জাতীয় ত্রুটি সবচেয়ে বেশী ঘটেছে দ্বিজেন্দ্রলালের দীর্ঘ কবিতাগুলিতে—ভাবশৃঙ্খলের গ্রন্থন এখানে রক্ষিত হয় নি। অতিকথনের মাদকতা কবিতাগুলির ভাবকে বিক্ষিপ্ত করেছে। উপমাগুলিও একজাতীয় হওয়া প্রয়োজন। একাধিক উপমা কিংবা অনেকগুলি রূপকল্পনাও ( image ) থাকতে পারে, কিন্তু তাদের মূলে যেন একটি কেন্দ্রীয় ঐক্য থাকে। দ্বিজেন্দ্রলালের এই শ্রেণীর কবিতার উপমা ও রূপকল্পনাগুলি যেন পরস্পর হাতাহাতি শুরু করে দেয়। এর সবচেয়ে বড় প্রমাণ 'হিমালয়দর্শনে' কবিতাটি।

অথচ 'আষাঢ়ে' কাব্যগ্রন্থে কিংবা 'হাসির গানে'র কিছু কিছু কবিতায় কবি এই টেকনিকে অসাধারণ সাফল্য অর্জন করেছিলেন। ব্যঙ্গকবিতায় ভাবগত অসঙ্গতিই অবলম্বন করা হয়—অসঙ্গতির ধাক্কাগুলি হাস্যরস সৃষ্টির কারণ হয়ে ওঠে। কারণ অসঙ্গতিই হাস্যরসের উৎসমূলে। কিন্তু গভীর ভাবের কবিতায় এই জাতীয় অসঙ্গতি রসবোধকে পীড়িতই করে। সম্ভবত কবি 'আষাঢ়ে'র এই টেকনিকের মোহ থেকে মুক্ত হতে পারেন নি—সম্পূর্ণ মুক্তি তাঁর কোনদিনই ঘটে নি। কারণ দ্বিজেন্দ্রলালের কবি-প্রকৃতির সঙ্গে এই টেকনিক প্রায় এক ও অভিন্ন হয়ে উঠেছিল। জীবন-গভীরে অবতরণ করার আগ্রহ তাঁর জেগেছিল, কিন্তু কার্যত সে আগ্রহ দীর্ঘস্থায়ী হতে পারে নি। প্রসঙ্গক্রমে এখানে রবীন্দ্রকাব্যের কথা মনে হতে পারে। রবীন্দ্রনাথ শুধু বিষয়গৌরবের কবিতা রচনাতেই গভীর হন না, তুচ্ছ বিষয়কে অবলম্বন করেও তাঁর গভীরাশ্রয়ী মন অতলস্পর্শী হয়। রবীন্দ্রকাব্যের এই ভাব-গভীরতার মূলে আছে তাঁর অতলাশ্রয়ী উপলব্ধি। দ্বিজেন্দ্রলালের 'মন্দ্র' কাব্যে উপলব্ধি নেই,

৪৫। "It will also be found that the pure lyric, having for its purpose the expression of some single mood or feeling, commonly gains much in emotional power by brevity and condensation, and that over elaboration is almost certain to entail loss in effectiveness."

[ Introduction to the Study of Literature : Hudson, Page 97. ]

এ কথা বলা যায় না কিন্তু প্রধানত বুদ্ধি-বিশ্লেষণ ও মননই যেন সেখানে প্রাধান্য লাভ করেছে। তাঁর কাব্যজগৎও অনুভববেদ্য ততটা নয়, যতটা বুদ্ধিগ্রাহ্য। দ্বিজেন্দ্র-কবিমানসে উপলব্ধির স্থৈর্য ও প্রশান্ত তন্ময়তার চেয়ে খেয়ালি কল্পনার (Fancy) ক্রীড়াশীলতাই বেশী। কল্পনার ক্রীড়াশীলতার মূলেও তাঁর দৃঢ়নিষ্ঠ বাস্তববোধ ও পদলালিত্য-সংস্কারমুক্ত চিন্তা-শৃঙ্খলিত প্রকাশরীতি।

'স্বপ্নভঙ্গ' কবিতায় দ্বিজেন্দ্রলাল এর কৈফিয়ত দিয়েছেন। এই কবিতাটি যেন কবির এক নূতন জীবনবরণের স্বীকৃতি। 'চন্দ্রমুগ্ধ রাত্রি', 'কোকিলের গীত', 'পুষ্প-বিহসিত রম্য কুঞ্জ'ময় স্বপ্নস্বর্গ থেকে 'বিজ্ঞানের কর্মময় অভিশপ্ত শূন্য ধরা'য় কবির পতন হয়েছে। লীলাময়ী কল্পনার সঙ্গে দৈনন্দিন গদ্যের দুস্তর প্রভেদ সম্পর্কে কবি সচেতন। বিজ্ঞান, জীবনের সমস্ত সারাংশ শোষণ করে নিয়েছে। প্রকৃতির মুক্ত রূপ ও পৌরাণিক জগতের আদর্শ আজ একটি বিলীয়মান স্বপ্নে পরিণত হয়েছে। গদ্যাত্মক জগতে জীবনও গদ্যময় হয়ে উঠেছে। কবি কালের এই স্বরূপ জানেন। তিনি জানেন যে এই কঠিন বৈজ্ঞানিক যুগে রোমান্স ও আদর্শবাদ অতীতের কাহিনীতে পরিণত হয়েছে—তাই তিনি পরিবেশন করবেন যুগোচিত চিন্তা-চেতনা :

দিব সত্য যাহা চাহো ;—ঊনবিংশ শতাব্দীর
শেষভাগে সভ্যতার তীব্রালোকে, জানি স্থির
অন্য গান লাগিবে না ভালো !—তবে থাক সব,
সে করুণ, সে গম্ভীর, সে সুন্দর গীতরব,
সে গভীর প্রশ্ন ;—সেই জীবনের দুঃখসুখ,
লুকায়ে নিভৃতে শুদ্ধ এ হৃদয়ে জাগরূক।

জীবনের এ অবস্থায় কবিরা আশ্রয় খুঁজেছেন স্বপ্নের গজদন্ত-মিনারে, যাতে যুগ-জীবনের বিষনিশ্বাস তাঁদের কল্পস্বপ্নকে বিবর্ণ করতে না পারে। কেউ কেউ আবার চরম দুঃখবাদী হয়ে পড়েছেন। কেউ প্রকৃতির শ্যামলিমায় ও অবাধ মুক্ত দাক্ষিণ্যে, কেউ অতি-প্রাকৃত কল্পনার নিবিড় রহস্যে, কেউ বা অতীত ইতিহাসের মোহবিস্তারী ছায়াগোধূলিতে, আবার কেউ বা অনাগত ভবিষ্যতের পরিপূর্ণতার স্বপ্নলোকে তাঁদের মুক্তির পথ খুঁজেছেন। এর কোনটিই দ্বিজেন্দ্রলালের পথ নয়। তিনি জীবন-ভীরু পলাতক নন, জীবনের মূলে নীরস কঠিন বাস্তবের কঙ্করময় মৃত্তিকা আছে—এ সত্য জেনেও তিনি তাকেই মেনে নিয়েছিলেন এক বলিষ্ঠ আত্মপ্রত্যয়ের সঙ্গে। এই আত্মপ্রত্যয়ের মূলে ছিল তাঁর বাস্তবসচেতনতা ও ভাবাবেগনির্মুক্ত মনের উজ্জ্বল বিচারবুদ্ধি। এ ক্ষেত্রে তিনি তাঁর সমকালীন কবিদের কারও পথ অনুসরণ করলেন না, এমন কি যুগনায়ক রবীন্দ্রনাথের পথও নয়। বাস্তবকে এক পাশে সরিয়ে রেখে

তিনি অবাস্তব-মনোহরের স্বপ্ন দেখেন নি, কিংবা বাস্তবকে ঘিরে কল্পনার তন্তুজাল দিয়ে তার চারপাশে আর একটি সূক্ষ্মতর জগৎ গড়ে তোলেন নি। তিনি বাস্তববোধ ও সামাজিক মনকে সঙ্কুচিত না করে সেই ভাব প্রকাশের জন্য নূতন ধরনের কাব্য-রীতির উদ্ভাবন করলেন। এইখানেই দ্বিজেন্দ্রলালের বিশেষত্ব। 'মন্দ্র' কাব্যে কবির প্রবল আত্মবিশ্বাস, শব্দ-নির্বাচন ও ছন্দ রচনার সাহসিকতা ও রস-বৈচিত্র্য রবীন্দ্রনাথের বিস্ময়মুগ্ধ দৃষ্টি আকর্ষণ করেছিল: " 'মন্দ্র' কাব্যখানি বাংলার কাব্যসাহিত্যকে অপরূপ বৈচিত্র্য দান করিয়াছে। ইহা নূতনতায় ঝলমল করিতেছে এবং এই কাব্যে যে ক্ষমতা প্রকাশ পাইয়াছে, তাহা অবলীলাকৃত ও তাহার মধ্যে সর্বত্রই প্রবল আত্মবিশ্বাসের একটি অবাধ সাহস বিরাজ করিতেছে। সে-সাহস কি শব্দ-নির্বাচনে, কি ছন্দোরচনায়, কি ভাববিন্যাসে সর্বত্র অক্ষুণ্ণ। সে সাহস আমাদের বার বার চকিত করিয়া তুলিয়াছে—আমাদের মনকে শেষ পর্যন্ত তরঙ্গিত করিয়া রাখিয়াছে।… তাঁহার কাব্যে হাস্য, করুণা, মাধুর্য, বিস্ময় কখন কে কাহার গায়ে আসিয়া পড়িতেছে, তাহার ঠিকানা নাই। …নর্তনশীলা নটীর সঙ্গে তুলনা করিলে 'মন্দ্র' কাব্যের কবিতাগুলির ঠিক বর্ণনা হয় না। কারণ ইহার কবিতাগুলির মধ্যে পৌরুষ আছে। ইহার হাস্য, বিষাদ, বিদ্রূপ, বিস্ময় সমস্তই পুরুষের—তাহাতে চেষ্টাহীন সৌন্দর্যের সঙ্গে একটা স্বাভাবিক সবলতা আছে। তাহাতে হাবভাব ও সাজসজ্জার প্রতি কোনো নজর নাই।"[৪৬]

'মন্দ্র' কাব্যে কতকগুলি দাম্পত্যরস ও বাৎসল্যরসের কবিতা আছে। 'আর্যগাথা'র প্রেমের কবিতাগুলিতে যে উচ্ছলতা ও লাবণ্য গীতিরসে অনবদ্য হয়ে উঠেছে, 'মন্দ্র' কবিতায় সে স্বর পরিবর্তিত হয়েছে। 'আর্যগাথা'য় প্রথম প্রণয়ের স্বতঃস্ফূর্ত মাধুর্য আছে, 'মন্দ্র' কাব্যে সেই প্রথম প্রেমের উল্লসিত রূপ অনেকখানি ও সংযত সংহত। তাই আত্ম-বিবশ তন্ময়তার সঙ্গে কল্যাণ ও শুভবোধের একটি ধারণা যুক্ত হয়েছে। 'দাঁড়াও' কবিতার প্রথম স্তবকে কবি প্রেমের একটি চিরন্তন রূপকেই ফুটিয়ে তুলেছেন:

দাঁড়াও সুন্দরি! চক্ষের সম্মুখে, ছায়াবাজিপ্রায়,
এই বিবর্তিত ব্রহ্মাণ্ড জগৎ এসে চলে যায়;
তার মাঝে তুমি দাঁড়াও সুন্দরি!
একবার দেখি দুটি নেত্র ভরি,
প্রেমের প্রতিমা প্রিয়ে, প্রাণেশ্বরি! দাঁড়াও হেথায়।

৪৬। বঙ্গদর্শন: কার্তিক, ১৩০৯।

পরিবর্তনশীল পৃথিবীর মাঝখানে সুন্দরীই যেন চিরন্তনী। কিন্তু কবিতার পরবর্তী অংশে কবির পরিতৃপ্ত দাম্পত্য জীবনেরই যেন একটি ছবি ফুটে উঠেছে। 'উদ্বোধন' কবিতায় কবির রোমান্টিক প্রেমস্বপ্ন গার্হস্থ্য জীবনের সঙ্কীর্ণ গণ্ডীর মধ্যেই আবদ্ধ নয়—প্রত্যহের সঙ্কীর্ণতার বহু উর্ধ্বে এ প্রেম একটি অশরীরী আনন্দের মতো। কবি নিখিল-বিশ্বের সৌন্দর্যের মধ্যে তাঁর প্রেয়সীস্বপ্নকে অনুসন্ধান করেছে। টাইবারের ধারের 'মর্মর প্রতিমায়', র‍্যাফেল-অঙ্কিত 'কুমারী বয়ানে', 'বনলতা-শকুন্তলাফুলময় কথা'-য় কবি যে নিখিল সৌন্দর্যের প্রতিচ্ছবি দেখেছিলেন, সেই স্বপ্নই যেন মূর্তি ধরে আজ কবির পত্নীরূপে উপস্থিত হয়েছে। কিন্তু সে বর্ণনাটি গদ্যময়—পূর্ববর্তী দুটি স্তবকের সঙ্গে অন্বিত করলে তাকে আকস্মিক বলেই মনে হয় :

আসনি আজি সে বেশ পরি,
মর্মরে সংগীতময় বর্ণে, কবিতার
স্কন্ধে ভর দিয়া।
এসেছ ঢাকিয়া
মাংসের শরীরে আজি সোদ্বেগ তোমার
জীবন্ত হৃদয় ;

প্রত্যক্ষের এই রক্তমাংসের পত্নীসত্তার সঙ্গে নিখিলসৌন্দর্যময়ী শাশ্বত সত্তার কোনো বিরোধ এখানে নেই। কবির বক্তব্য হল, সৌন্দর্যই প্রেমে পরিণত হয়েছে। নৈর্ব্যক্তিক সৌন্দর্য ও প্রেমময়ী নারীর মধ্যে কোনো বিরোধ এখানে নেই। প্রত্যহ ও শাশ্বতের বিরোধজনিত কোনো বেদনা বা মোহভঙ্গ এখানে নেই।

'কুসুমে কণ্টক' কবিতায় নারী ও প্রেমসম্পর্কিত আর একটি ধারণার পরিচয় পাওয়া যায়। এই বোধ দ্বিজেন্দ্রলালের প্রেম-কবিতার একটি উল্লেখযোগ্য সংযোজন। প্রত্যক্ষ ও কল্পনার মধ্যে একটি সুস্পষ্ট বিরোধের রূপ এই কবিতায় ফুটে উঠেছে। কবিরা যে সৌন্দর্যের জয়গান করেছেন, বিমুগ্ধ প্রেমিক যার স্তবগাথা রচনা করেছে—কবির কাছে তার আসল ব্যাপার অত্যন্ত স্পষ্ট :

এই প্রেম, এই ঈপ্সা শুধু কাম, শুধু লিপ্সা,
এ শুদ্ধ বিধির বিধি ভবে
রাখিতে তাঁহার সৃষ্টি, আর এই রূপবৃষ্টি
প্রলোভনে বাঁধিবে মানবে।

দ্বিজেন্দ্রলালের মন এখানে সংশয়াতুর হয়ে উঠেছে—বিশ্বাসের মাধুর্য ও রোমান্সের রং এখানে নেই—তাই মনে হয়েছে "বুঝি শেষে, এ সুবর্ণ ধাতু নহে খাঁটি স্বর্ণ, এ

পিত্তল শুদ্ধ গিল্টি-করা।" এই কথাগুলি বিখ্যাত দার্শনিক শোপেনহাওয়ারের এক-একটি উক্তিকে মনে করিয়ে দেয়। "প্রেম পরিণয়ে দ্বন্দ্ব"—সত্যটিও কবিদৃষ্টিতে উদ্ভাসিত হয়ে উঠেছে। দ্বিজেন্দ্রলালের এ কবিতার মূলে শোপেনহাওয়ারসুলভ নারী-বিদ্বেষ নেই, নারীকে ঘিরে যে রোমান্সলোক সৃষ্টি করা হয়, তিনি তার আড়াল থেকে বাস্তব সত্যটি দেখিয়ে দিয়েছেন মাত্র। দূর থেকে যা সুন্দর, কাছে এলেই তার সে সৌন্দর্য মিলিয়ে যায়—প্রত্যক্ষ বাস্তবের সঙ্গে কল্পনার বিরোধকে তিনি এখানে তাঁর স্বভাবসিদ্ধ অ্যান্টিক্লাইম্যাক্সের আকস্মিক ধাক্কায় রূপ দিয়েছেন:

ভূধর দূরধিগম্য, দূর হতে অতি রম্য
ধূম্র নীল তুষারকিরীটী—
নিকটে বিকট, শীর্ণ, বন্ধুর, কঙ্করকীর্ণ
শুষ্ক,—যেন উকিলের চিঠি।

'মন্দ্র' কাব্যের এই জাতীয় কবিতা দ্বিজেন্দ্র-মানস বিচারে অত্যন্ত মূল্যবান উপাদান। নৈর্ব্যক্তিক সৌন্দর্য-রহস্য তাঁকে মুগ্ধ করেছিল, কিন্তু নারী ও প্রেম সম্পর্কে একটি সংশয়াতুর ধারণাও এখানে আছে। দূরের সৌন্দর্য যেন বাস্তবের বিচার-বিশ্লেষণের মধ্যে এসে তার মোহময় রোমান্স হারিয়ে ফেলেছে। 'মন্দ্র' কাব্যে এই ধরনের বিশ্লেষণী মন্তব্যে দ্বিজেন্দ্রলালের বাস্তব-সচেতন, বিচারপ্রবণ মনের পরিচয় পাওয়া যায়।

'কার দোষ' কবিতাটি দাম্পত্য-কলহের একটি রস-মধুর ছবি। 'আগন্তুক' ও 'জীবনপথের নবীন পান্থ' কবিতা দুটি শিশুসম্পর্কিত বাৎসল্যরসের কবিতা। 'আর্যগাথা'-র 'কুহু' অংশেও কয়েকটি শিশুসম্পর্কিত কবিতা আছে। তার মধ্যে একটি কবিতার কথা রবীন্দ্রনাথ তাঁর আলোচনায় উল্লেখ করেছিলেন। কিন্তু 'আর্যগাথা'র শিশু-কবিতাগুলির সঙ্গে 'মন্দ্র' কাব্যের এই ধরনের কবিতার একটি মৌলিক পার্থক্য আছে। 'আর্যগাথার' কবিতাগুলিতে স্নেহবিগলিত পিতৃহৃদয়, শিশুর বাললীলা ও তার উদ্ভট বায়নাগুলিকে কবি সূক্ষ্ম তুলির আঁচড়ে ফুটিয়ে তুলেছেন। 'আর্যগাথা'র "সোনা আমার, মাণিক আমার, যাদু আমার ঘুমো" এক অভিনব ঘুমপাড়ানি গান। শিশুমনের অসম্ভব ও উদ্ভট আকাঙ্ক্ষার আর একটি সহজ ও সুন্দর ছবি:

শুনলো কারো হবে বিয়ে,
ধরল ধুয়ো অমনি গিয়ে—
"ওমা আমি বিয়ে করব"—কান্নার ওস্তাদ এ।

শোনে কারো হবে ফাঁসি,
অমনি আঁচল ধরল আসি—
"ওমা আমি ফাঁসি যাব"—বিনি অপরাধে।

'মন্দ্রের' শিশু-সম্পর্কিত কবিতায়ও কিছু সুরপরিবর্তন ঘটেছে। 'আর্যগাথার' শিশু-কবিতাগুলির মধ্যে নির্মল বাৎসল্যরস ও পিতৃহৃদয়ের একটি মুগ্ধ পিপাসা ছিল। কিন্তু 'মন্দ্রে'র কবিতাগুলির মধ্যে বাৎসল্যের সঙ্গে কিছু চিন্তাও জড়িত হয়েছে—পারিবারিক জীবনের ছবিটি এখানে স্পষ্টতর। শিশুর নবীন জীবনের সঙ্গে তুলনা করে কবি বয়স্ক মানুষের বিষয়াসক্ত ও বিড়ম্বিত জীবনের কথা বলেছেন 'জীবন-পথের নবীন পান্থ' কবিতায় :

আমরা পতিত, বিশুষ্ক, নিরাশ,
অন্ধকারময় গভীর গর্তে ;
পরী-পদক্ষেপে তুই চলে যাস্
কিরণময় ও শ্যামল মর্ত্যে ;

'আগন্তুক' কবিতাতেও কবির বাৎসল্যরসের সঙ্গে জগতের শুভাশুভবোধ জড়িত। সংসারের নিষ্ঠুর সংগ্রামের একটি বিবর্ণ ছবি এঁকে কবি সংসারের আনন্দ-সত্যের কথাও বলেছেন :

হেথা বিশ্বময়
সর্বৈব কদর্য নহে। নহে সমুদয়
ঝটিকা, অশ্রান্ত-গর্জী বজ্র, অন্ধকার,
কণ্টক, অরণ্য, শুষ্ক মরুভূমি সার।

সুতরাং তিনি "বিমিশ্রিত সুখদুঃখ মাঝে" নবীন আগন্তুককে আহ্বান করেছেন। 'আর্যগাথা'র শিশুসম্পর্কিত কবিতাগুলিতে এক অবিমিশ্র বাৎসল্যরস ও স্বতঃস্ফূর্ত আনন্দ প্রকাশিত হয়েছে, কিন্তু 'মন্দ্র' কাব্যের শিশুসম্পর্কিত কবিতায় বাৎসল্যরসের সঙ্গে জগৎ ও জীবনের শুভাশুভ উপলব্ধি মিশ্রিত হয়ে একটি স্বতন্ত্র আস্বাদনের সৃষ্টি করেছে। জীবন-পরিণতির সঙ্গে চিন্তা ও চেতনার ব্যাপকতা এই ধরনের পরিবর্তনের মূলে। একদিকে মনের বিচারপ্রবণতা যেমন প্রেমকে পর্যন্ত বিশ্লেষণ করতে পরাঙ্মুখ হয় নি, তেমনি স্বামী ও পিতা হিসাবেও তিনি ছিলেন প্রেমপ্রবণ ও স্নেহপ্রবণ। দিলীপকুমার রায় তাঁর পিতার স্মৃতি আলোচনা করতে গিয়ে এমন একটি মিতাক্ষর ও অভ্রান্ত মন্তব্য করেছেন, যার আলোকে শুধু ব্যক্তি দ্বিজেন্দ্রলাল নন, কবি দ্বিজেন্দ্রলালও উজ্জ্বল হয়ে উঠেছেন। দিলীপকুমার বলেছেন : "কিন্তু

একটি জিনিস সেই ছেলেবেলাতেই আমার চোখে পড়েছিল যে কবির মধ্যে দুটো মানুষ ছিল : একজন তীক্ষ্ণ বিচারক, বিবেকী বিশ্লেষক, আর একজন সরল প্রণয়ী, উচ্ছ্বাসী প্রেমিক।"[৪৭]

'আর্যগাথা' দ্বিতীয় ভাগে কবি মানব সংসারে প্রবেশ করেছেন—কিন্তু তখনও তাঁর জগৎ ও জীবন সম্পর্কে যথার্থ দৃষ্টি ছিল না। অভিজ্ঞতার পরিণতির সঙ্গে 'মন্দ্র' কাব্যে জীবন ও জগৎ সম্পর্কে একটি পরিণত চিন্তা গড়ে উঠেছে। আলোর সঙ্গে অন্ধকারও মিশেছে—জীবনের সঙ্গে মৃত্যুর সম্পর্ককেও কবি ভাববার চেষ্টা করেছেন। 'তাজমহল' কবিতায় কবি মানুষের দেহনিয়তির এক নির্মম ও বিবর্ণ ছবি এঁকেছেন :

স্পর্শে যার সেও,
সে সৌন্দর্য পরিণত পরিত্যাজ্য শবে ;
ক্রমে ক্রমে দুর্গন্ধ, গলিত সেই দেহ
ভক্ষে আসি, মৃত্তিকার ঘৃণ্য কীটগুলি ;
পরিণামে সেই দেহ—আবার সে—যে ধূলি সে ধূলি।

মৃত্যুর ভিতর দিয়ে তিনি রবীন্দ্রনাথের মতো কোনো শাশ্বত সত্য ও অমৃতলোকের আশ্বাস পান নি :

মৃত্যু কে বলে বিচ্ছেদ
মৃত্যু এক প্রকাণ্ড বিবাহ, যাহে লুপ্ত বস্তুভেদ।
*    *    *
*    * সে বিবাহ সম্পাদিত হয়
গাঢ় অন্ধকারে, ঘন স্তব্ধ নিরুৎসবে ;
যার সাক্ষী পরকাল মহাশূন্যময় ;

মৃত্যু এখানে 'শ্যামসমান' বা 'পরাণ-বঁধু' নয়, মৃত্যু এখানে গাঢ় অন্ধকারময় এক মহাশূন্য। সেখানে তিনি রবীন্দ্রনাথের মতো কোনো পরম ঐশ্বর্যময় নূতন আশ্বাস দিতে পারেন নি। 'মন্দ্রে'র সর্বশেষে কবিতা 'সুখমৃত্যু'-তে কবির মৃত্যুসম্বন্ধীয় শূন্যতাবোধ আরও স্পষ্ট :

তদুপরি মরণের পাছে
কি জগৎ লুক্কায়িত আছে !
এই কৃষ্ণ জলধির পারে

৪৭। উদাসী দ্বিজেন্দ্রলাল : দিলীপকুমার রায়, পৃঃ ৭১।

জাহাঙ্গীরকে বিবাহ করতে রাজী হয়েছেন। শের খাঁর প্রতি তাঁর মনোভাব বিশ্লেষণ করলে তাঁর এই আচরণ সমর্থনযোগ্য বলে মনে হয় না। দ্বিতীয়ত, জাহাঙ্গীরের সঙ্গে তাঁর সম্পর্কটির মধ্যেও সংশয়ের অবকাশ থাকে। নূরজাহান তাঁর বান্ধবীর কাছে বিবাহ-পূর্ববর্তী জীবনের যে ঘটনা বিবৃত করেছেন, তা থেকে তাঁর মনোভাব জানা যায়—জাহাঙ্গীরের প্রতি তাঁর 'আসক্তি' ছিল না, ছিল 'উচ্চাশা' বা 'অহঙ্কার'-প্রসূত 'উদ্দাম প্রবৃত্তি', আর ছিল অপরকে নিজের রূপমোহে মুগ্ধ করার প্রবল আত্মপ্রসাদ। নূরজাহান যদি ক্ষমতালিপ্সা চরিতার্থ করার জন্য জাহাঙ্গীরকে বিবাহ করেন, তা হলেই বা কেন তিনি সে ক্ষমতাকে হাতে পেয়েও ধ্বংস ও ভাঙনের পথে এগিয়ে দিলেন? তৃতীয়ত, সাম্রাজ্ঞী নূরজাহানের পরিণতির সঙ্গতি সম্পর্কেও প্রশ্ন জাগে। বুদ্ধিমতী, উচ্চাশাপরায়ণা, আত্মবিশ্লেষণনিপুণা নায়িকার বুদ্ধিভ্রংশ ও মনোবিকারের চিত্রটি একটু আকস্মিক বলে মনে হওয়া অস্বাভাবিক নয়।

নাট্যকার যে দৃষ্টিভঙ্গির সাহায্যে চরিত্রটি পরিকল্পনা করেছেন, সেদিক থেকে বিচার করলে দেখা যাবে যে, চরিত্রটির আপাত-অসঙ্গতির মধ্যে সঙ্গতির সূত্র আছে—কেন্দ্রীয় ঐক্যের অভাব নেই। শের খাঁর উপর নূরজাহানের ভালোবাসা ছিল না সত্য, কিন্তু জাহাঙ্গীরকে বিবাহ করার পূর্ব পর্যন্ত একটি দ্বন্দ্ব তাঁর মনে ছিল। স্ত্রী ও মা হিসাবে তাঁর যে সত্তা ছিল (তা সে যত ছোটই হোক না কেন) তার সঙ্গে তাঁর উচ্চাকাঙ্ক্ষা ও ক্ষমতালিপ্সার দ্বন্দ্ব হচ্ছিল। মেহের-উন্নিসার কণ্ঠরোধ করে যখন নূরজাহান-সত্তাই প্রধান হয়ে উঠল, তখনও মেহের-সত্তা যে একেবারে বিলুপ্ত হয়েছে তা বলা যায় না। তাই স্বামিহন্তার প্রতি প্রতিশোধ-গ্রহণেচ্ছা নিয়েই তাঁর সাম্রাজ্ঞীর ভূমিকা শুরু হল, কিন্তু সাম্রাজ্ঞী নূরজাহানের ক্ষমতামদমত্ততার অখণ্ড প্রতাপের নীচে প্রতিহিংসাগ্রহণের বাসনা ক্রমশ মিলিয়ে গেল। জাহাঙ্গীর ও তাঁর বিশাল সাম্রাজ্যের উপর নূরজাহানের আধিপত্য বিস্তারের দুর্দমনীয় আকাঙ্ক্ষার মধ্যে এক হিংস্র জিগীষার ভাব ছিল, শের খাঁর স্ত্রী হিসাবে মেহের-উন্নিসা সত্তার যতটুকু বেঁচে ছিল—তাও সেই প্রবল আকাঙ্ক্ষাকেই সমৃদ্ধবেগ করে তুলেছিল। তাই নূরজাহানের 'প্রতিহিংসা' শের খাঁর প্রতি ভালোবাসার জন্য নয়, এর মধ্যেও মুখ্য ছিল তাঁর আত্মপ্রতিষ্ঠার স্বপ্নই।

নূরজাহানের দুর্দমনীয় ইচ্ছাশক্তি, প্রবল উচ্চাকাঙ্ক্ষা ও ক্ষমতামত্ততার মূলে ছিল এক ধ্বংসাত্মক বৃত্তি—এই ধ্বংসাত্মক অন্তর্বৃত্তিকেই তিনি 'শয়তানী' আখ্যা দিয়েছেন। তাই ক্ষমতাকে হাতে পেয়েও তিনি তাকে ধ্বংসের দিকেই ঠেলে দিয়েছেন। এই ধ্বংসের স্বরূপ ও পরিণতির ভয়াবহতা নূরজাহানের কাছে অত্যন্ত

স্পষ্ট। কিন্তু এত বুঝেও কিছু করার নেই—এখানে নূরজাহান এই 'শয়তানী'র হাতের পুতুল মাত্র—নিজের উপর তাঁর বিন্দুমাত্র অধিকার নেই। তীক্ষ্ণ বুদ্ধি, অদম্য তেজ ও অসাধারণ আত্মসচেতনতা সত্ত্বেও নূরজাহান ক্রমশ সর্বনাশা ভাঙনের দিকেই এগিয়ে চলেছেন—ফিরে আসার কোনো পথ নেই। নূরজাহানের ট্রাজেডির অনিবার্যতাকে ও তীব্রতাকে নাট্যকার সুকৌশলে রূপ দিয়েছেন।

নূরজাহান চরিত্রের পরিণতির মধ্যে কোনো অসঙ্গতি নেই। অবশ্য ঐতিহাসিক যাথার্থ্যের প্রশ্ন তুললে এই পরিণতিকে সম্পূর্ণ অনৈতিহাসিকই বলতে হবে। কিন্তু 'অনৈতিহাসিক' ও 'অসঙ্গত' এক কথা নয়। নাট্যকার নূরজাহান চরিত্র অঙ্কনে ইতিহাসের শাসন সর্বত্র স্বীকার করেন নি, পরিণতিচিত্রণে ইতিহাসকে উৎকটরূপেই লঙ্ঘন করেছেন—কিন্তু তাতে তাঁর নাট্যশিল্প ক্ষুণ্ণ হয় নি। নূরজাহান চরিত্রের মূল পরিকল্পনার সঙ্গে এর পরিণতির কোনো বিরোধ ঘটে নি। তীক্ষ্ণ বুদ্ধিশালিনী ও আত্মবিশ্লেষণ-পরায়ণা নারীকে শেষদৃশ্যে নাট্যকার উন্মাদিনীতে পরিণত করেছেন। নূরজাহান চরিত্রকে সম্পূর্ণরূপে মনস্তত্ত্বসম্মতরূপে চিত্রিত করা হয়েছে। প্রথমাঙ্কে এই চরিত্রে যে আত্মক্ষয়কারী সংগ্রামের বীজ ছিল, তাই পরবর্তী অঙ্কগুলির মধ্যে পল্লবিত হয়েছে। নূরজাহানের অবলম্বনগুলি, বিশেষত তাঁর শেষ ব্যক্তিত্ব যখন অবলুপ্ত হয়ে গেল, তখন অন্তর্দ্বন্দ্বজর্জরিতা এই নারীর মনে এক শূন্যতার হাহাকার ঘনিয়ে এল। তাই শেষদৃশ্যে তাঁর নিজের মুখেই শোনা যায়: "তারা দুজনেই মরে গিয়েছে। মেহের-উন্নিসাও গিয়েছে, নূরজাহানও গিয়েছে।"—প্রবল হৃদয়াবেগ, দুর্বার উচ্চাকাঙ্ক্ষা প্রথম থেকেই তাঁর চরিত্রের ভারসাম্য বিপর্যস্ত করেছিল। চারিত্রিক ভারসাম্যবিচ্যুতির সঙ্গে ব্যক্তিত্ববিলোপ ও নৈতিক গ্লানিও জড়িত ছিল। শেষদৃশ্যে নূরজাহানের একটি উক্তি লক্ষণীয়: "মেহের উন্নিসা ছিল শেরখাঁর স্ত্রী। আর নূরজাহান ছিল জাহাঙ্গীরের স্ত্রী। মেহের উন্নিসা মার্লো শেরখাঁকে; নূরজাহান মার্লো জাহাঙ্গীরকে।" বজ্রবিদ্যুৎময় বহিঃপ্রকৃতির সঙ্গে নূরজাহানের অসুস্থ মনোবিকারের চিত্রটি একই সূত্রে বিধৃত হয়েছে। নূরজাহান চরিত্র সম্পূর্ণ মনস্তত্ত্বসম্মত ও তাঁর পরিণতির রূপটিও সুসঙ্গত।[৪৯]

৪৯। "নূরজাহান সুন্দরী, নূরজাহান মোহিনী। তাহার রূপের আবর্তে পড়িয়া সমগ্র ভারত-সাম্রাজ্য ঘূর্ণিত হইয়াছিল। যেদিন নিয়তির নিয়ম-ফুৎকারে সে ভেলকি উড়িয়া গেল, সেদিন সে পাগল হইয়া গেল। তীব্র লালসার এই ফল, তাহার ঐরূপ পরিণাম কডসেলের মস্তিষ্ক রোগ প্রবন্ধেও দেখিতে পাই। ** এই গ্রন্থে মানব-চরিত্র বিশ্লেষণে কবি অসাধারণ ক্ষমতা দেখাইয়াছেন, তাহা তাঁহার অপূর্ব রচনাশিল্পের সহিত মিলিয়া মণি-কাঞ্চন যোগ হইয়াছে।"—বিজয়চন্দ্র মজুমদার: প্রবাসী, ৮ম বর্ষ, ৫ম সংখ্যা।

নূরজাহান চরিত্র প্রসঙ্গে পাশ্চাত্ত্য নাটকের কোনো কোনো নারীচরিত্রের কথা মনে পড়া বিচিত্র নয়।[৫০] কিন্তু মিডিয়া, লেডী ম্যাকবেথ, হেড্ডা গ্যাবলার এমন কি ক্লাইটেমনেস্ট্রার সঙ্গে তাঁর বহিঃপ্রকৃতির কোনো কোনো অংশের মিল থাকলেও ট্রাজেডি পরিকল্পনার দিক থেকে পাশ্চাত্ত্য নাটকের নারী-চরিত্রগুলির সঙ্গে এই চরিত্রটির খুব নিগূঢ় সংযোগ আছে বলে মনে হয় না। একমাত্র ক্লাইটেমনেস্ট্রা (ইউরিপিডিসের, সফোক্লিসের নয়) চরিত্র নূরজাহানের অনেকটা কাছাকাছি। কিন্তু দ্বৈতব্যক্তিত্ব ও দুটি ব্যক্তিত্বের বিলাপের জন্য নূরজাহানের মতো মহাশূন্যতার হাহাকার গ্রীক নাটকের চরিত্রটিতে নেই। ক্লাইটেমনেস্ট্রার সঙ্গে নূরজাহানের মিল বহিরাশ্রয়ী ও অবস্থাগত, কিন্তু ট্রাজেডির কার্য-কারণ সম্পর্কগুলি নূরজাহান নাটকে ভিন্নরূপ। দ্বিতীয়ত, দ্বিজেন্দ্রলাল নূরজাহানের ট্রাজেডি পরিকল্পনায় শেক্সপীয়রীয় পদ্ধতিই গ্রহণ করেছেন। গ্রীক নাটকের সঙ্গে শেক্সপীয়রীয় ট্রাজেডির মূল পার্থক্য-গুলিও দুটি চরিত্রের তুলনামূলক আলোচনায় পরিস্ফুট হবে। নূরজাহান চরিত্রের পরিণতি-দৃশ্য পরিকল্পনায় বঙ্কিমচন্দ্রের 'চন্দ্রশেখর' উপন্যাসের কিছু ছায়াপাত ঘটেছে।[৫১] নূরজাহান চরিত্রের দৃঢ়তা ও পুরুষোচিত কঠোরতার তুলনায় তাঁর নারীসুলভ কমনীয় বৃত্তির দিকটি নিতান্ত গৌণ বলে মনে হয়। এমন কি তাঁর কন্যার সঙ্গে ব্যবহারের মধ্যেও বাৎসল্যময়ী জননীসত্তার তেমন পরিচয় ফুটে ওঠে নি নূরজাহান চরিত্রের বিরুদ্ধে এই জাতীয় অভিযোগও করা হয়। বাংলা নাটকে যথার্থ নারী-ট্রাজেডির (She-Tragedy) অভাব। নারী-ট্রাজেডির চরিত্রকে খানিকটা পুরুষোচিত করে তুলতে হয়।[৫২]

---

৫০। "সে মিডিয়ার ন্যায় প্রতিহিংসাময়ী, লেডী ম্যাকবেথের ন্যায় অপ্রকৃতিস্থা ও হেড্ডা গ্যাবলারের ন্যায় দুর্দম প্রবৃত্তির বশীভূত। কিন্তু এ্যাগামেমনন-পত্নী ক্লাইটেমনেস্ট্রার সহিত তাহার সাদৃশ্য সর্বাপেক্ষা বেশি।"

বাংলা নাটকের ইতিহাস (দ্বিতীয় সংস্করণ) : অজিতকুমার ঘোষ, পৃঃ ২১১।

৫১। 'নূরজাহান' নাটকের শেষদৃশ্যে অর্ধোন্মাদিনী নূরজাহান আসফকে বলেছেন : "এক যে ছিল রাজা, তার ছিল এক রানী।—রাজা রানীকে বড় ভালোবাসতো। কিন্তু রানী—সে ত আর মানুষ ছিল না। সে ছিল এক রাক্ষসী ইত্যাদি।" বঙ্কিমচন্দ্রের 'চন্দ্রশেখর' উপন্যাসে উন্মাদিনী শৈবলিনী চন্দ্রশেখরকে বলেছেন : "একটি মেয়ে ছিল, তার নাম শৈবলিনী, আর একটি ছেলে ছিল তার নাম প্রতাপ। একদিন রাত্রে ছেলেটি সাপ হয়ে বনে গেল, মেয়েটি ব্যাঙ হয়ে বনে গেল। সাপটি ব্যাঙটিকে গিলিয়া ফেলিল।"

চতুর্থ খণ্ড : চতুর্থ পরিচ্ছেদ

৫২। "The central figure, then, of all great tragedies will be a man, or else a woman who, like Lady Macbeth or Iphigenia or Medea, has in her temper some adamant qualities and severity of purpose not ordinarily associated with the typically feminine."—The Theory of Drama (1937) : A. Nicoll, Page 157.

নূরজাহান চরিত্রের আলোকে শের খাঁ ও জাহাঙ্গীর দুটি চরিত্রই পরিস্ফুট হয়েছে। নারীপ্রেমের বিষামৃতময় পানপাত্র দুজনেই পান করেছেন। শের খাঁ উদারহৃদয়, সরল বিশ্বাসী। নারীর প্রেমতৃষ্ণা তাঁর পরিতৃপ্ত হয় নি। তিনি 'বিশ্বাস' পেয়েছেন, 'সেবা' পেয়েছেন, কিন্তু প্রকৃত প্রেম পান নি। নূরজাহানের কাছে শের খাঁর শেষ বিদায়ের দৃশ্যটি যে করুণ-সুন্দর পরিবেশের সৃষ্টি করেছে, তারই পটভূমিকায় নারীপ্রেমমুগ্ধ শের খাঁর জীবননিয়তি যেমন সুস্পষ্ট হয়ে উঠেছে, তেমনি নূরজাহানের অন্তর্জীবনও চকিতে উদ্ভাসিত হয়ে উঠেছে। শের খাঁর অতৃপ্ত প্রেমপিপাসা, আত্মাভিমান ও আসন্ন মৃত্যুর কথা চিন্তা করে জীবন সম্পর্কে ঔদাসীন্য নাট্যকার দক্ষতার সঙ্গে রূপ দিয়েছেন। শের খাঁ তাঁর নিয়তি সম্পর্কে সচেতন—তবু তাঁর ফেরার কোনো পথ ছিল না। নূরজাহানের কাছে শের খাঁর শেষ উক্তি বিশেষভাবে উল্লেখযোগ্য। নূরজাহানের প্রেমস্বপ্ন ও রূপবহ্নিই শের খাঁর নিয়তি।

'নূরজাহান' নাটকে নূরজাহানের পরেই উল্লেখযোগ্য চরিত্র জাহাঙ্গীরের। শের খাঁ চরিত্রসৃষ্টিতে নাট্যকার কোনো জটিল শিল্পবিধির অবতারণা করেন নি, কিন্তু জাহাঙ্গীর চরিত্রটি জটিলতর ও পূর্ণতর। জাহাঙ্গীর চরিত্রে প্রবৃত্তি-নিবৃত্তির দ্বন্দ্বচিত্রটি প্রশংসনীয়। নূরজাহান পরস্ত্রী—তাকে লাভ করার চেষ্টাও অন্যায়। এ কথা সম্পূর্ণ জেনেও তার দুর্বার হৃদয়বৃত্তিকে দমন করতে পারেন নি—"জানি এ ঘোরতর অন্যায়—ভয়ানক অবিচার। তবু শেরখাঁকে মরতে হবে" (১।৫)। রেবার সঙ্গে তাঁর বিবাহ একটি রাজনৈতিক বিবাহ মাত্র—তাতে তাঁর প্রেমের পিপাসা মেটে নি। জাহাঙ্গীরের মধ্যে বিবেকবুদ্ধি ও ন্যায়বোধের সংস্কার ছিল। তাই রেবার আবেদনে জাহাঙ্গীর সকন্যা নূরজাহানকে সসম্মানে বর্ধমানে ফিরিয়ে দিতে সম্মত হন। এমন কি জাহাঙ্গীর নূরজাহানের পূর্ণসম্মতি নিয়েই বিবাহ করেছেন। অথচ এর জন্য তাঁকে অনেকখানি আত্মদমন করতে হয়েছে। কারণ নূরজাহানের রূপের স্মৃতি তাঁর সমগ্র সত্তাকে আচ্ছন্ন করে জেগে ছিল। সাজাহানের বিচারদৃশ্যে জাহাঙ্গীর চরিত্রের অসহায় দুর্বলতা সর্বপ্রথম আত্মপ্রকাশ করেছে। তাই সাজাহানের বিচার সম্পর্কে তিনি বলেছেন: "ন্যায়বিচার। সেদিন গিয়েছে নূরজাহান।...ন্যায়বিচার নূরজাহান! তা করতে গেলে আমিও অব্যাহতি পেতুম না, তুমিও না।" (৩।৮)

নূরজাহানের স্বেচ্ছাচারিতার কাছে সাম্রাজ্য-সমর্পণ করে জাহাঙ্গীর সুরা-সঙ্গীত-সৌন্দর্যের স্রোতে সম্পূর্ণরূপে নিজেকে ভাসিয়ে দিয়েছেন। জাহাঙ্গীরের অবসাদগ্রস্ত চিত্ত যেন আত্মপীড়ন থেকেই উদ্ভূত হয়েছে।[৫৩] নৃত্যগীতই এখন তাঁর সাম্রাজ্য।

৫৩। অধ্যাপক সাধনকুমার ভট্টাচার্যের একটি মন্তব্য প্রণিধানযোগ্য, "এই অনিচ্ছা অলসের ও

চতুর্থ অঙ্ক দ্বিতীয় দৃশ্যে নূরজাহান-জাহাঙ্গীরের সম্পর্কটি এক অর্থগূঢ় ব্যঞ্জনায় অভিব্যক্ত হয়েছে। সুরা ও সঙ্গীতের নেশায় আচ্ছন্ন জাহাঙ্গীর স্বল্পালোকিত কক্ষে নূরজাহানকে সম্বোধন করে বলেছেন : "তুমি দেবী না মানবী।" নূরজাহান তার উত্তর দিয়েছেন : "আমি পিশাচী।"—স্বল্পালোকিত নির্জন কক্ষে সুরাচ্ছন্ন জাহাঙ্গীরের প্রশ্ন ও নূরজাহানের উত্তর এক অসাধারণ অর্থগৌরবে ভরে উঠেছে। মহাবতের কাছে নূরজাহানের প্রাণভিক্ষার ব্যাপারে জাহাঙ্গীর চরিত্রের চরম দুর্বলতা প্রকাশিত হয়েছে, অথচ রাজ্যের চতুর্দিকে নানা বিশৃঙ্খলতাকে তাঁর নিরুপায়ভাবে দেখতে হচ্ছে। অবিচার হচ্ছে জেনেও জাহাঙ্গীর নূরজাহানের বিরুদ্ধে কিছুই বলতে পারেন না। তাই জাহাঙ্গীর একসময় মহাবৎকে বলেছেন : "আমি ন্যায়বিচারে আমার প্রিয়তমা সম্রাজ্ঞীর মৃত্যুদণ্ড দণ্ডখৎ করে পরে তোমার কাছে আমি,—সম্রাট, আমি করজোড়ে তার প্রাণভিক্ষা চেয়েছি। আর এই তোমার ন্যায়-বিচার!—আর আমি সম্রাট, আমায় নিরুপায়ভাবে এই অবিচার দেখতে হচ্ছে। না মহবৎ, আমায় বধ কর'। (৫।৩) বিচারক জাহাঙ্গীরের ন্যায়বিচারের সংস্কার ও নৈতিক চেতনার একেবারে মৃত্যু হয় নি। তাই সুর-সুরা ও রূপমুগ্ধতার মধ্যেও তাঁর এই সত্তাটি অসহায় পীড়নে মাঝে মাঝে যন্ত্রণায় আর্তনাদ করে উঠেছে। জাহাঙ্গীরের অন্তর্জীবনচিত্রণের মধ্যেও এই ট্রাজিক সুর আছে। নূরজাহান শের খাঁ ও জাহাঙ্গীর দুজনেরই নিয়তি—"And Fate is the name of her ; and his name is death."

'নূরজাহান' নাটকের লায়লা চরিত্রের প্রথম দিকে হ্যামলেট চরিত্রের কিছু প্রভাব আছে বলে মনে হয়। পিতৃহন্তাকে যে তার মা বিবাহ করেছে, এ চিন্তা লায়লার কাছে অসহ্য। সে তার মাকে তীব্র সমালোচনা ও নিষ্ঠুর ভর্ৎসনা করতেও ছাড়ে নি। সে তার মায়ের সঙ্গে জাহাঙ্গীরের পরিবার ধ্বংস করার প্রতিজ্ঞা গ্রহণ করেছে (২।৮)। কিন্তু লায়লা চরিত্রের মধ্যে তার মানবীয়তা ও নারীত্বের রূপটিই পরবর্তীকালে উদ্ভাসিত হয়ে উঠেছে। তাই পুত্রহারা [illegible]বার ব্যথায় সে সমব্যথী হয়ে উঠে মাকে স্পষ্টই জানিয়ে দেয় : "না, মা, আর [illegible] করেছিলাম। কিন্তু আর না।" লায়লার মধ্যে [illegible] তেজস্বিনী সত্তা লুপ্ত হয়েছে—তার স্থান গ্রহণ করেছে [illegible] ও করুণামাধুরীরূপিণী নারী। কিন্তু লায়লা চরি[illegible]

[illegible] সময়ের রাজনৈতিক অবস্থাও [illegible] উত্তরাধিকার নিয়ে যে সমস্ত [illegible] ত্র এই নাটকে পাওয়া যায়। [illegible] মোরাদের বিরুদ্ধে যে বিস্ত

দুর্বলের অনিচ্ছা নহে, এই অনিচ্ছার উৎস আত্মগত-অবসাদ— [illegible] -৩৮৯।
আলোচনা ও নাট্যবিচার (তৃতীয় খণ্ড), পৃঃ ১৪৭।

[illegible] d recovered sufficiently to [illegible] kept from him. One

অসঙ্গতি ও অতিনাটকীয় অংশ আছে। লায়লা তার মাকে যে ভাষায় ভর্ৎসনা করেছে তা অসঙ্গত ও রুচিবিরোধী। মোগলরাজান্তঃপুরে ও প্রকাশ্য দরবারে লায়লার আকস্মিক প্রবেশ ও নূরজাহান-জাহাঙ্গীরের আচার-আচরণের তীব্র প্রতিবাদ নিতান্ত অস্বাভাবিক ও অশোভন। জাহাঙ্গীরের চার পুত্রের চারিত্রিক পার্থক্যকে নাট্যকার সুকৌশলে সুস্পষ্ট করে তুলেছেন।

গঠনরীতির দিক থেকেও নাট্যকার [illegible]হান' নাটকটিতে প্রশংসনীয় [illegible] দেখিয়েছেন। নূরজাহান চরিত্রটিকে [illegible] করে অন্যান্য চরিত্র [illegible] আবর্তিত হয়েছে। ঘটনার অনিবার্যতা [illegible] দ্রুতসঞ্চারী পরি[illegible]তি নাটকটিতে অনন্যসাধারণ বৈশিষ্ট্যের [illegible] করেছে। [illegible] কোনো নাটকে ঘটনা ও চরিত্রের এমন আতি[illegible] অনি[illegible] নেই। অবান্তর ঘটনার সংযোজন দ্বিজেন্দ্রলালের [illegible]তিবেগকে দুর্বল ও আড়ষ্ট করেছে। 'নূরজাহান' নাটকে এই [illegible]ঠনরীতিগত দুর্লক্ষণ নেই। গতিবেগের তীব্রতা ও অনিবার্যতা নাটকীয় কাহিনীকে সূক্ষ্মসূত্রে বয়ন করেছে। দ্বিজেন্দ্রলাল দীর্ঘকাল ধরে শেক্সপীয়রীয় নাট্যশিল্পকে আয়ত্ত করার চেষ্টা করেছেন। কিন্তু সর্বপ্রথম 'নূরজাহান' নাটকেই তিনি শেক্সপীয়রীয় নাট্যরীতির স্বরূপধর্মটি অনেকখানি রূপায়িত করতে পেরেছেন। মনস্তত্ত্বসম্মত নাট্যরচনায় দ্বিজেন্দ্রলাল এক নূতন পথ নির্দেশ করেছেন।

১১ ॥

দ্বিজেন্দ্রলালের ঐতিহাসিক [illegible] মধ্যে 'সাজাহান' (১৯০৯) নাটকের শ্রেষ্ঠত্ব প্রায় সর্ববাদিসম্মত। মঞ্চসা[illegible] জনপ্রিয়তার দিক থেকেও বাংলা নাটকের ইতিহাসে এই নাটকটি অস[illegible] মর্যাদা লাভ করেছে। 'নূরজাহান' নাটকে

.াহানকে বলেছেন : "সুজা, মহ[illegible] [illegible] গভীর আবর্তসঙ্কুল অন্তর্দ্বন্দ্বের সৃষ্টি করেছেন।
মোরাদ গুর্জরে সম্রাট নাম নিয়ে বসে[illegible] [illegible] উপর জোর দিয়েছেন। কিন্তু সাধারণ
৫৬। "During the last day[illegible]
conquered his just resent[illegible] একই শ্রেণীভুক্ত বলে মনে হলেও গঠনশৈলী ও
refusals, a pardon to Aur[illegible] [illegible]র্থক্য আছে। 'নূরজাহান' নাটকের ট্রাজেডির
Short History of Aurangzi[illegible] বেশী, অপরপক্ষে 'সাজাহান' নাটকে ট্রাজেডির
৫৭। এই প্রসঙ্গে ঔরংজীব [illegible] চেয়েও বড় কথা হল, এই দুটি নাটকের
Short History of Aurangz[illegible] [illegible]রজাহান' নাটকের চেয়ে 'সাজাহান' নাটকে
অধ্যায়ের সঙ্গে 'সাজাহান' নাটক[illegible]

অনেক বেশী বিশ্বস্ততার সঙ্গে ইতিহাসকে অনুসরণ করা হয়েছে। এই প্রসঙ্গে ডাঃ সুকুমার সেন মহাশয়ের একটি মন্তব্য লক্ষণীয় :

"মোগল ও রাজপুত ইতিহাস আশ্রয় করিয়া পাঁচখানি নাটক লেখা হইয়াছিল, 'প্রতাপসিংহ' ( ১৩১২ ), 'দুর্গাদাস' (১৩১৩), 'নূরজাহান' ( ১৩১৪ ), 'মেবার-পতন' এবং 'সাজাহান' ( ১৩১৭ )। নাটক[redacted]লিতে বাঙ্গালাদেশের সমসাময়িক দেশ-[redacted]সের ছাপ আছে। কি[redacted]তেই ঐতিহাসিক রস ফুটিয়া উঠে নাই। [redacted]সে, কি নামকরণে[redacted]ংলাপে, কি চরিত্রচিত্রণে দ্বিজেন্দ্রলাল ইতি[redacted]র্যাদা রাখিতে[redacted]ন নাই।[৫৪]

দ্বিজেন্দ্র[redacted]সিক না[redacted] অনেকক্ষেত্রেই কল্পনার আশ্রয় আছে সত্য, কিন্তু এ [redacted]ক নাটক সম্পর্কে সত্য নয়। তাঁর মোগল-রাজপুত ইতিহা[redacted]টকেই 'সমসাময়িক দেশপ্রেমোচ্ছ্বাস' ফুটেছে, এ কথা বলাও খু[redacted] 'প্রতাপসিংহ', 'দুর্গাদাস' ও মেবার-পতন'—এই তিনখানি নাটকে সমসাময়িক দেশ-কালের স্পষ্ট প্রভাব আছে, কিন্তু 'নূরজাহান' ও 'সাজাহান' সম্পর্কে ঠিক এ কথা বলা চলে না। শেষোক্ত দুখানি নাটকে, বিশেষত 'সাজাহান' নাটকে, রাজপুতদের যে কয়েকটি খণ্ডচিত্র আছে, তার মধ্যে ঐতিহাসিক যাথার্থ্য আছে—নাট্যকারের ইতিহাসবহির্ভূত কল্পনা স্থান পায় নি। 'দুর্গাদাস' ও 'মেবার-পতন'—রাজপুত-ইতিহাসাশ্রয়ী এই নাটক দুটিতে নাট্যকারের প্রবল ভাবোচ্ছ্বাস ও কল্পনার আতিশয্য ইতিহাসের নির্দিষ্ট গণ্ডী অতিক্রম করেছে সন্দেহ নেই। কিন্তু প্রতা[redacted] 'সাজাহান' নাটকে নাট্যকার অধিকাংশ ক্ষেত্রেই ইতিহাসের নির্দেশ মেনে[redacted]।

'সাজাহান' নাটকের ঘটনাপর্যায়, চরি[redacted]মিকা প্রভৃতি আলোচনা করলে নাটকটির ঐতিহাসিক যাথার্থ্য নির্ণয় কর[redacted]বে। 'সাজাহান' নাটকের আরম্ভ হয়েছে ১৬৫৮ খ্রীষ্টাব্দের ডিসেম্বরের[redacted] সময়ে। দৈহিক অসুস্থতার জন্য তার কিছুদিন আগে তিনি দিল্লী থেকে [redacted]ন। নভেম্বরের মাঝামাঝি সময়ে সাজাহান অনেকটা সুস্থ হয়ে উঠেছিলেন[redacted]সময়ের রাজনৈতিক অবস্থাও নাটকে যথাযথভাবে বিবৃত হয়েছে।[৫৫] [redacted] উত্তরাধিকার নিয়ে যে সমস্ত ঘটনা ও যুদ্ধবিগ্রহ সংঘটিত হয়েছিল, তার[redacted]ত্র এই নাটকে পাওয়া যায়। সুজার বিরুদ্ধে জয়সিংহ ও সোলেমানের যুদ্ধ ও[redacted] মোরাদের বিরুদ্ধে যে বিস্ত

৫৪। বাঙ্গালা সাহিত্যের ইতিহাস ( দ্বিতীয় খণ্ড, ১৩[redacted]-৩৮৯।

৫৫। "By the middle of November Shah[redacted]d recovered sufficiently to be told of important matters which had h[redacted]en kept from him. One

স ও জীবন—উভয়ই হারাইলেন।

সিংহ ও কাশিম খাঁর যুদ্ধ এবং তার ফলাফল কাহিনীর ভিত্তি স্থাপিত এবং তাঁহার দ্বারা, সুজা ও মোরাদের শোচনীয় পরিণতিও ইতিহাস-স্বীকৃত। জনপনা সত্ত্বেও পুরুষ চরিত্রগুলির মধ্যে একমাত্র দিলদার চরিত্র ছাড়া নাটকের মতে দারার ঐতিহাসিক। নাটকের শেষদৃশ্যে সাজাহান ঔরংজীবকে ক্ষমা প্রদর্শন লক্ষ্য করলে ঘটনাও অনৈতিহাসিক নয়।[৫৬] নারী-চরিত্রগুলির মধ্যে মহামায়া ও পিয়ারা সাজাহানের চরিত্র হলেও সম্পূর্ণ ইতিহাসবিরোধী বলা যায় না। মহামায়া চরিত্রের পরিকল্পনাভিভূত টডের রাজস্থান গ্রন্থ থেকে সংগ্রহ করা হয়েছে। সুজার নৃত্যগীতপ্রবণ আমোদপ্রিয় প্রমোদপ্রিয় চরিত্রটি সম্মুখে রেখেই তিনি সঙ্গীতপ্রিয়া সুরসিকা পিয়ারা চরিত্রটি অঙ্কন করেছেন। ঘটনাবিন্যাস, চরিত্রসৃষ্টি, পরিবেশ রচনা ও পরিণতি—সমস্ত দিক থেকেই বিচার করলে 'সাজাহান' নাটকের ঐতিহাসিক যাথার্থ্য অস্বীকার করা যায় না। নাট্যকার ঐতিহাসিক যুগজীবনের স্বরূপধর্মটিও ফুটিয়ে তুলতে সমর্থ হয়েছেন।[৫৭]

তবু নাটক ও ইতিহাস এক বস্তু নয়। ইতিহাসের তথ্যরূপকে নাট্যকার মানবীয় ঘাতপ্রতিঘাতের সাহায্যে জীবন্ত করে তোলেন। শেক্সপীয়র প্লুটার্কের সুবিখ্যাত 'জীবনী'গ্রন্থ অথবা হলিনসেডের 'কাহিনী'কে নূতন করে প্রাণরসে সমৃদ্ধ করে তুলেছিলেন। শেক্সপীয়রের তুলনা একমাত্র শেক্সপীয়র নিজেই। তবু দ্বিজেন্দ্রলাল 'নূরজাহান' ও 'সাজাহান' নাটকে অন্তত শেক্সপীয়রীয় ট্রাজেডি-চেতনা ও গঠনশৈলীকে অনেকখানি সার্থকভাবে অনুসরণ করতে সমর্থ হয়েছেন। এই নাটকটিতে ঘটনাবিন্যাসে অযথা জটিলতা নেই। সাজাহানের রাজত্বের শেষদিকের

---

was that Suja had crowned himself and was advancing from Bengal...Soon afterwards equally alarming news arrived from Gujrat. There Murad had crowned himself from 5th December, and formed an alliance with Aura... Short History of Aurangzib : Sarker, Page 48. 'সাজাহান' নাটকের ... পুত্রদ্বয় সাজাহানকে বলেছেন : "সুজা, বঙ্গদেশে বিদ্রোহ করেছে বটে, কিন্তু এখন ... গুলির মীমাংসা মোরাদ গুর্জরে সম্রাট নাম নিয়ে বসেছে, আর দাক্ষিণাত্য থেকে ঔরংজীব ... দু-একটি মৌলিক

৫৬। "During the last days of Shah Jahan, her (J... conquered his just resentment and he had at last s... । শেক্সপীয়রের চারখানি refusals, a pardon to Aurangzib for the wrongs he h... ম্যাকবেথ) স্বরূপগত ও রূপগত Short History of Aurangzib : Sarker, Page 120.

৫৭। এই প্রসঙ্গে ঔরংজীব ও তাঁর যুগ-জীবনের শ্রেষ্ঠ ঐতিহাসিক জীবনেরই পরম রহস্যময় ব্যঞ্জনা Short History of Aurangzib গ্রন্থের তৃতীয়, চতুর্থ, পঞ্চম ও ট্রাজেডির স্বরূপধর্মকেও প্রভাবিত অধ্যায়ের সঙ্গে 'সাজাহান' নাটকটি মিলিয়ে পড়লেই এর ঐতিহাসি

২। প্রসিদ্ধ সমালোচক ব্রাডলে শেক্সপীয়রের 'কিং লীয়র' নাটকের সমালোচনায় ট্রাজেডির স্বরূপবৈচিত্র্য প্রসঙ্গে একটি মৌলিক প্রশ্ন তুলেছেন :

[illegible] reader of Hamlet, Othello or Macbeth is in no danger of forgetting, when the catastrophe is reached, the part played by the hero in bringing it on. His fatal weakness, error, wrong-doing continues almost to the end. It is otherwise with king Lear. When the conclusion arrives, the old king has for a long while been passive. We have long regarded him not only as 'a man more sinned against than sinning'', but almost wholly as a sufferer, hardly at all as an agent.[৬১]

হ্যামলেট, ম্যাকবেথ জাতীয় চরিত্রে যে মারাত্মক দুর্বলতা, ভ্রান্তি ও ক্রিয়াশীলতা আছে, লীয়র চরিত্রে তার একান্ত অভাব লক্ষণীয়। তাঁর পরিণামের জন্য নিজের ভ্রান্তিমূলক কার্যকলাপ কিয়দংশে দায়ী হলেও, আপাতদৃষ্টিতে তিনি নিষ্ক্রিয়—একটার পর একটা দুঃখভোগই তিনি করে চলেছেন। 'কিং লীয়র' নাটকের সঙ্গে 'সাজাহান' নাটকের অনেক পার্থক্য আছে, কিন্তু ট্রাজেডি-পরিকল্পনার দিক থেকে দ্বিজেন্দ্রলাল এই নাটকে শেক্সপীয়র-প্রদর্শিত রাজা লীয়রের ট্রাজেডি-পরিকল্পনার দ্বারা প্রভাবিত হয়েছেন। 'সাজাহানকে'-কে 'Tragedy of suffering' বলা যায়। দ্বিতীয়ত, বাহ্য নিষ্ক্রিয়তা সত্ত্বেও সাজাহান চরিত্রে অন্তর্দ্বন্দ্বের অভাব নেই এবং সাজাহানের দুর্বলতা তাঁর ট্রাজেডিকে সক্রিয় করে তুলেছে। কারণ যে কোনো প্রকার দুঃখভোগই ট্রাজেডির বিষয়বস্তু হয় না—সেই দুঃখ চরিত্রের অন্তর্নিহিত দুর্বলতাপ্রসূত হওয়া চাই, অবশ্য তার সঙ্গে খানিকটা বহিরাগত কারণও থাকে।[৬২] নাটকের প্রথমাঙ্কের প্রথম দৃশ্যেই সাজাহানের দ্বৈতসত্তার স্বরূপ লক্ষণীয়—একদিকে পিতা সাজাহানের স্নেহ-দৌর্বল্য, আর একদিকে সম্রাট সাজাহানের [illegible]—এই দুয়ের সংঘাত সাজাহানের চিত্তে যে দ্বন্দ্বের সৃষ্টি করেছে, তাই [illegible]র সূত্রপাত। পিতার স্নেহাধিক্য সত্ত্বেও সন্তান অবাধ্য

৬১। Shakespearean [illegible] (1941), Lecture VIII. Page 280.

৬২। হেগেলের ট্র্যাজেডিতত্ত্ব [illegible] প্রসঙ্গে ব্রাডলে বলেছেন : "No mere suffering or misfortune, no suffering that [illegible] spring in great part from human agency, and in some degree from the [illegible] sufferer, is tragic, however pitiful or dreadful it may be."—Hegel's Theo[illegible]edy : Oxford Lectures on Poetry (1923), Page 81.

ও দুর্বিনীত। জাহানারার নির্দেশে ও দারার অনুরোধে পিতা সাজাহানের মধ্যে সম্রাট সাজাহান জেগে উঠেছেন: "তবে তাই হোক! তারা জানুক যে সাজাহান শুধু পিতা নয়—সাজাহান সম্রাট।" সাজাহান একই সঙ্গে তাঁর পিতৃসত্তা ও সম্রাটসত্তা রক্ষার জন্য যে চেষ্টা করেছেন, তার মধ্যেই ছিল এক মারাত্মক ত্রুটি। সাজাহান স্নেহ দিয়ে তাঁর 'উদ্ধত বিজয়ী পুত্র'-কে বশীভূত করতে চেয়েছিলেন। কিন্তু তাঁর পিতৃসত্তা ও সম্রাটসত্তা ঔরংজীবের কাছ থেকে নির্মম আঘাত পেয়েছে। প্রথমাঙ্কের শেষদৃশ্যের মধ্যেই সাজাহান চরিত্রের আর একটি দিক ফুটেছে।—শান্ত ও নিস্তরঙ্গ চরিত্রের মধ্যে প্রবল আলোড়নের সৃষ্টি হয়েছে। আগ্রাদুর্গের পতনের জন্য 'human agency' ঔরংজীব যেমন দায়ী, তেমনি 'agency of the sufferer' অর্থাৎ সাজাহানও অনেকখানি দায়ী। তিনি নিজেই স্বীকার করেছেন: "সব দোষ আমার। আমি স্নেহবশে ঔরংজীব পত্রে যা চেয়েছিল সব দিয়েছিলাম। ওঃ, আমি এ স্বপ্নেও ভাবি নি।"

আগ্রাদুর্গের পতন ও নিজের বন্দীদশার জন্য সাজাহানের এই ব্যক্তিগত দায়িত্বের বিশ্লেষণ করলে দেখা যায় যে, তাঁর অপরিমেয় স্নেহই বুদ্ধিভ্রংশের কারণ হয়েছে। আগ্রাদুর্গের অভ্যন্তরে বন্দী সাজাহান একটির পর একটি আঘাতে জর্জরিত হয়ে উঠেছেন। বহির্জগৎ সাজাহানের কাছে চিররুদ্ধ, কিন্তু এই অবস্থায় হতভাগ্য সম্রাটের হৃদয়ের স্নেহকোমল- অংশটিতে এক-একটি দুর্ঘটনা চরম আঘাত হেনেছে। সাজাহানের অন্তর্জীবনের এই অসহায় আর্তধ্বনি তাঁর হৃদয়কে চঞ্চল করে তুলেছে: "দেখি যদি দারাকে রক্ষা করতে পারি।—তাকে তারা হত্যা করতে যাচ্ছে। আর আমি এখানে নারীর মত, শিশুর মত নিরুপায়। চোখের উপরে এই সব দেখছি অথচ খাচ্ছি, ঘুমোচ্ছি, বেঁচে রয়েছি।" সাজাহান চরিত্র বাইরের দিক থেকে নিষ্ক্রিয় বলেই মনে হয়, কিন্তু চরিত্রের অন্তঃস্থলে ক্রিয়া-প্রতিক্রিয়ার অভাব নেই।

নাটকের শেষে সাজাহান ঔরংজীবকে মার্জনা করেছেন। মৃত্যু বা নাটকের "বিপত্তি-সমাধান"-ই যে ট্রাজেডির এক ও অপরিহার্য রীতি এ কথা বলা যায় না।[৬৩] ট্রাজেডির মৃত্যুপরিণাম বিপত্তিসূচক পরিণতি অপেক্ষাকৃত আধুনিককালে বিস্তৃততর অর্থলাভ করেছে। হেগেল এমন কথাও বলেছেন যে একটি সমাধানের (Solution)

৬৩। "Indeed, we might say that death never really matters in a tragedy...... tragedy assumes that death is inevitable and that its time of coming is of no importance compared with what a man does before his death."

—The Theory of Drama (1937): Nicoll, Page 124.

মধ্যেও ট্রাজেডির উপসংহার রূপায়িত হতে পারে।[৬৪] 'সাজাহান' নাটকে সাজাহানের মৃত্যু হয় নি, এমন কি স্পষ্টত কোনো বিপত্তিজনক সমাধান হয় নি। কিন্তু তার জন্য সাজাহান চরিত্রের ট্রাজিক-ব্যঞ্জনা বিন্দুমাত্র ক্ষুণ্ণ হয় নি। একদিকে দারা, সুজা ও মোরাদের পিতা সাজাহান পুত্রবিয়োগের বেদনায় অধীর ও উন্মাদ, অন্যদিকে সেই পুত্রঘাতী ঔরংজীবের প্রতি তাঁর পিতৃহৃদয়ের অপার মমতা! বাৎসল্য-বৃত্তির মধ্যে এই ভেদ সৃষ্টি করে নাট্যকার সাজাহানের বিভক্ত আত্মার আত্মক্ষয়কারী চিত্র এঁকেছেন। শেষ দৃশ্যে ঔরংজীবকে মার্জনা করার সময় সাজাহানের এই বিভক্ত বাৎসল্যবৃত্তির সূক্ষ্ম ব্যঞ্জনাটি লক্ষণীয় : "না, আমি আর সম্রাট হয়ে বসতে চাই না। আমার সন্ধ্যা ঘনিয়ে এসেছে—এ সাম্রাজ্য তুমি ভোগ কর পুত্র! এ মণিমুক্তার মুকুট তোমার।—আর মার্জনা! ঔরংজীব—ঔরংজীব! না, সে সব মনে করব না! ঔরংজীব!—তোমার সব অপরাধ ক্ষমা করলাম।" এই দৃশ্যে ঔরংজীবের প্রতি বিন্দুমাত্র সহানুভূতি জাগে না। জাহানারার জ্বালাময়ী সমালোচনা, দিলদারের কঠোর শ্লেষবাক্য ও জহরতের মর্মভেদী ভৎর্সনা ও অভিশাপের মধ্যে ঔরংজীব নিতান্ত অশ্রদ্ধার পাত্রই হয়ে উঠেছেন। অপর পক্ষে ঔরংজীবকে ক্ষমা করার মধ্যে পিতা সাজাহানের ট্রাজেডিই নিবিড়তর হয়ে উঠেছে।

ঔরংজীব চরিত্রটিও জীবন্ত হয়ে উঠেছে। ঔরংজীব অসাধারণ দৈহিক ও মানসিক শক্তির অধিকারী। তাঁর আপাত-বিরোধী-বৃত্তিসমন্বিত বিচিত্র চরিত্রের সমালোচনা একাধিক চরিত্রের উক্তির মাধ্যমে শোনা যায়। দিলদার ঔরংজীব-সম্পর্কে বলেছেন : "সাঁতার দেয়, ডাঙ্গায় হাটে, আবার আকাশে উড়ে।" সিংহাসনের জন্য যে কোনো প্রকার দুষ্কর্মই তিনি করতে পারেন, কিন্তু প্রয়োজন হলে বা বেগতিক দেখলে মক্কা ও খোদার দোহাই দিতেও তিনি বিন্দুমাত্র কুণ্ঠিত হন না। এমন কি জাহানারার তীব্র আক্রমণে যখন সমস্ত পরিবেশ ঔরংজীবের বিরুদ্ধে, তখনও তিনি উপস্থিতবুদ্ধি ও কপট অভিনয়ের দ্বারা এই সঙ্কটময় পরিস্থিতি অতিক্রম করেছেন (২।৫)। ঔরংজীব রাজনৈতিক কূটকৌশলে সিদ্ধ, তা ছাড়া যে কোনো বিরুদ্ধ পরিবেশকে আয়ত্তে আনার জন্য তাঁর বুদ্ধির অভাব হত না। নাট্যকার ঔরংজীব চরিত্রের মধ্যেও দ্বন্দ্বের সঞ্চার করেছেন। দারার মৃত্যুদণ্ডাজ্ঞা জারী করার সময়

৬৪। "But the usage of the word 'tragedy' is comparatively recent; it leaves us without a name for many plays, in many languages, which deal with unhappiness without ending unhappily, and Hegel takes the word in its older and wider sense."—Hegel's Theory of Tragedy: Oxford Lectures on Poetry: Bradley. Page 70.

তাঁর চরিত্রদ্বন্দ্ব পরিস্ফুট হয়েছে। পঞ্চমাঙ্ক পঞ্চম দৃশ্যে ঔরংজীবে[illegible]চরণের প্রতিক্রিয়ার একটি সংক্ষিপ্ত ছবি আছে—"দারার ছিন্ন শির," "সুজা[illegible] দেহ" ও "মোরাদের কবন্ধ" ঔরংজীবের সামনে ছায়াছবির মতো ভেসে উঠে[illegible] এই প্রতিক্রিয়াধর্মী উত্তপ্ত চিন্তার আলোড়ন নিতান্ত সঙ্কীর্ণ স্থান অধিক[illegible]ছে—বিস্তৃতিতে ও গভীরতায় ট্রাজেডির নায়কের মর্যাদা পায় নি। এই দৃশ্যটি [illegible]থের ছায়াছবি বা ব্যাঙ্কোর প্রেতাত্মাদর্শন, কিংবা হ্যামলেটের পিতার প্রেতাত্মাদ[illegible]র মতো গভীরার্থদ্যোতক নয়। তাই শেষদৃশ্যে সাজাহানের নিকট ক্ষমাপ্রার্থ[illegible] ঔরংজীবের বিবেক-দংশনপ্রসূত অনুতাপের চিত্রটির মধ্যে আকস্মিকতা আছে। রাজনৈতিক চাল ও বিবেকবুদ্ধির মধ্যে তেমন গভীরাশ্রয়ী দ্বন্দ্ব এখানে নেই। তাই শেষদৃশ্যে ঔরংজীব চরিত্রে শিল্পগত অপূর্ণতা আছে।

সাজাহানের চার পুত্রের চরিত্রের বিভিন্নতা ও বৈশিষ্ট্য সুস্পষ্টভাবেই ফুটে উঠেছে। দারা চরিত্রটি অপেক্ষাকৃত বিস্তৃতভাবে রূপায়িত করা হয়েছে। দারা পিতৃভক্ত সন্তানবৎসল পিতা ও পত্নীপ্রেমিক স্বামী। দর্শন-উপনিষদে তাঁর পাণ্ডিত্য থাকলেও জীবনযুদ্ধে তিনি তেমন পারদর্শী ছিলেন না।[৬৫] তাঁর দুর্ভাগ্য ও মৃত্যুদৃশ্য দর্শকদের মনেও বেদনার সঞ্চার করে। কিন্তু দারার মৃত্যু শোকাবহ ও করুণরসাত্মক (Pathetic) হলেও ট্রাজিক হয়ে উঠতে পারে নি; তবে সেই করুণ-সংবেদন সাজাহানের ট্রাজেডিকে বিশদ করায় সাহায্য করেছে। 'সাজাহান' নাটকে জাহানারার চরিত্রটি অগ্নিরেখায় ফুটে উঠেছে। এই প্রখর ব্যক্তিত্বশালিনী বুদ্ধিমতী সম্রাটকন্যা নাটকের পূর্বাপর আপন বৈশিষ্ট্যে সমুজ্জ্বল। জাহানারা অন্যায়-অসহিষ্ণু। সাজাহান চরিত্রের অতিরিক্ত স্নেহদৌর্বল্যের পাশে জাহানারা যেন তাঁর চারিত্রিক দৃঢ়তার দ্বারা একটি ভারসাম্যের সৃষ্টি করেছেন। তিনি সাজাহানের নির্দেশকে নির্বিচারে মেনে নিতে পারেন নি। তাই তিনি স্পষ্টই বলেছেন: "পুত্র কি কেবল পিতার স্নেহেরই অধিকারী? পুত্রকে পিতার শাসনও করতে হবে।" জাহানারাই সাজাহানের কর্তব্যপরায়ণ সম্রাটসত্তাকে উদ্বোধিত করেছেন। বন্দী পিতার মুক্তির জন্য তিনি ঔরংজীবকে অনুনয় করেন নি, তিনি প্রকাশ্য দরবারে তাঁকে শ্লেষতীক্ষ্ণ বাক্যবাণে জর্জরিত করেছেন। জাহানারার আভিজাত্য, তেজস্বিতা ও ব্যক্তিত্বের কাছে কপট-কৌশলী ঔরংজীবও কোনো কোনো সময় ম্লান হয়ে পড়েছেন। শেষদৃশ্যে সাজাহানের অনুরোধে ঔরংজীবকে ক্ষমা করার মধ্যেও তাঁর বিক্ষুব্ধ হৃদয়ের

---

৬৫। "Dara was a loving husband, a doting father, and a devoted son, but as a ruler of men in troubled times he must have been a failure."—A Short History of Aurangzib (1930): J. N. Sarker, Page 46.

মর্মযাত[redacted]স্থিত নয়। জাহানারা চরিত্র সম্পর্কে নাট্যকারের আর একটি শক্তির পরিচ[redacted]যায়। জাহানারা বীরাঙ্গনা—প্রত্যক্ষ রাজনীতির সঙ্গেও তাঁর সম্পর্ক আ[redacted]র জন্ত তাঁর নারীসুলভ স্নেহমমতা বিন্দুমাত্র সঙ্কুচিত হয় নি। রুগ্ন পি[redacted]শয্যায় তিনি কল্যাণময়ী মাতার মতোই তাঁকে সেবা করেছেন, মাঝে ম[redacted]চিত্ত পিতাকে স্নেহ-শাসনও করেছেন।

[redacted]হান' নাটকে দিলদার চরিত্রটি স্বষ্টি আকর্ষণ করে। দিলদার প্রথমে [redacted]মোরাদের বিদূষক। পরবর্তীকালে তিনি ঔরংজীবের পারিষদের পদে উন্নীত হয়েছিলেন। নাটকের শেষদিকে দিলদার ঔরংজীবের কাছে তাঁর প্রকৃত পরিচয় দিয়েছেন। তিনি এশিয়ার বিজ্ঞতম সুধী মীর্জা মহম্মদ নিয়ামৎ খাঁ হাজী—রাজনৈতিক অভিজ্ঞতা লাভের জন্ত তিনি 'পারিবারিক বিগ্রহের' মধ্যে জড়িত হয়ে পড়েছিলেন। দ্বিজেন্দ্রলালের গম্ভীররসাত্মক ঐতিহাসিক নাটকগুলিতে মাঝে মাঝে হাস্যরস স্বষ্টির চেষ্টা করেছেন। কিন্তু অধিকাংশ ক্ষেত্রেই তাঁর এই জাতীয় প্রচেষ্টা ব্যর্থতায় পরিণত হয়েছে। মধ্যযুগের রাজা-বাদশাদের অপদার্থ সভাসদ, ভাঁড়জাতীয় চরিত্রের বিশেষত্ববর্জিত স্থূল রসিকতায় নাটকের কোনো সমৃদ্ধিই ঘটে নি, শুধু ভারাক্রান্তই করেছে। বন্দররাজ (নূরজাহান), বাচাল (চন্দ্রগুপ্ত) জাতীয় চরিত্র স্বষ্টির মধ্যেও নাট্যকারের কোনো কৃতিত্বের পরিচয় পাওয়া যায় না। হাস্যরসের মধ্যেও স্থূল মনোরঞ্জনবৃত্তি ছাড়া আর কিছুই নেই। এই বিশেষত্ব-বর্জিত চরিত্রগুলি যাত্রার বিদূষকশ্রেণীর চরিত্রেরই এক-একটি উন্নত সংস্করণ মাত্র। দিলদার চরিত্রটি এর একমাত্র ব্যতিক্রম।

দিলদার চরিত্রের দুটি সত্তা পাশাপাশি বিগুমান। 'এশিয়ার বিজ্ঞতম সুধী' বিদূষকের ছদ্মবেশ ধারণ করেছে। তাই দিলদারকে একটি 'সিরিয়োকমিক' চরিত্র বলা যায়। দিলদারের ব্যঙ্গের আড়ালে আছে একটি গভীর সত্যদৃষ্টি। নানাপ্রকার আভাসে, ইঙ্গিতে দিলদার তৎকালীন আবর্তসঙ্কুল রাজনৈতিক জীবনেরই বিচিত্র ভাষ্য রচনা করেছেন। দিলদারের হাস্যরসের মধ্যে আছে বাক্‌চাতুর্য (wit) সুকঠিন শ্লেষবাক্য (pun) ও বিদ্রূপাত্মক মনোভঙ্গি (satire)। স্থূল-হাস্যরস ও অতিরঞ্জিত ভাঁড়ামি দিলদার চরিত্রে অনুপস্থিত। দিলদার তাঁর রহস্যময় উক্তির মাধ্যমে মোরাদের নির্বুদ্ধিতার সমালোচনা করেছেন। ঔরংজীবের পারিষদ হিসাবে দিলদার ঔরংজীবকে তীক্ষ্ণ ব্যঙ্গোক্তি ও সমালোচনা করতেও ছাড়েন নি।—প্রকাশ্য রাজনীতির সঙ্গেও তিনি একটু জড়িয়ে পড়েছেন। দিলদার চরিত্রের আপাত-মূর্খতার আড়ালে একটি সংবেদনশীল মন ছিল। দারার মৃত্যুদৃশ্যের মধ্যে দিলদারের ছদ্ম-আবরণ অপসারিত হয়েছে—এক মুহূর্তে এক করুণাকাতর মৃত্যুভয়হীন অনাসক্ত

সন্ন্যাসীর মূর্তি আত্মপ্রকাশ করেছে। পাপী ঔরংজীবের বিবেক জাগিয়ে দিয়েছেন দিলদার—বিদায়মুহূর্তে ভারত-ঈশ্বর ঔরংজীবের ঐশ্বর্যকে পদাঘাত করতেও তাঁর বাধে নি। 'সাজাহান' নাটকের দিলদার বিদূষক, পারিষদ, অনাসক্ত দ্রষ্টা, ঔরংজীব চরিত্রের সমালোচক ও করুণাকাতর হৃদয়বান দার্শনিক।

দিলদার চরিত্রটির উপরে শেক্সপীয়রের 'ফুল' ( fool ) চরিত্রের প্রভাব আছে।[৬৬] শেক্সপীয়রের এই শ্রেণীর চরিত্রের বৈচিত্র্য বিস্ময়কর। সুবিখ্যাত হাস্যরসিক অভিনেতা Kempe-র আদর্শে শেক্সপীয়র এই শ্রেণীর চরিত্র সৃষ্টি করেছেন। কিন্তু বিচিত্রপ্রতিভাধর শেক্সপীয়র এই জাতীয় বিদূষক চরিত্রের মধ্যেও নানা রূপবৈচিত্র্য সৃষ্টি করেছেন।[৬৭] দিলদারকে 'court jester' জাতীয় চরিত্র বলা যায়। কোনো কোনো সমালোচক দিলদারের সঙ্গে "কিং লীয়র' নাটকের 'ফুল' চরিত্রের তুলনা করেছেন। 'ফুল' রাজা লীয়রকে তাঁর কন্যাদের সম্পর্কে সতর্ক করার চেষ্টা করেছিল, মোরাদ ও ঔরংজীব সম্পর্কেও দিলদারের সতর্কতাসূচক সঙ্কেত লক্ষণীয়। কিন্তু 'এহো বাহ্য'—স্বরূপত লীয়রের ফুলের সঙ্গে দিলদারের কোনো তুলনাই হতে পারে না। 'ফুল' লীয়রের ট্রাজেডির অবিচ্ছেদ্য অঙ্গ, কিন্তু সাজাহানের ট্রাজেডির সঙ্গে দিলদারের কোনো যোগ নেই।[৬৮] তা ছাড়া, দিলদার চরিত্রটি ক্রমশই তার রহস্যময় দ্বৈত ব্যক্তিত্ব হারিয়ে ফেলেছে—'কমিক' উপাদান ধীরে ধীরে শূন্যতায় মিলিয়ে গিয়ে একটি 'সিরিয়াস' চরিত্রেই পরিণত হয়েছে। রাজা লীয়রের 'ফুল' শেক্সপীয়রের অনবদ্য সৃষ্টি—দ্বিজেন্দ্রলাল হয়তো তার ছায়ায় দিলদারকে গড়তে চেয়েছিলেন, কিন্তু নাটকের মাঝখানেই লক্ষ্যভ্রষ্ট হয়েছেন।

পিয়ারা চরিত্রটির মধ্যে নাট্যকার কৌতুকরস পরিবেশন করেছেন, কিন্তু নাটকের গম্ভীর পরিবেশের মধ্যে পিয়ারার লঘুচপল সংলাপ ও 'দিল্লীর লাড্ডু'-র বায়না নিতান্ত বিসদৃশ হয়েছে। জহরৎ চরিত্রের সংলাপের মধ্যেও অসম্ভাব্যতা ও

---

৬৬। "লীয়ারের যেমন ফুল ( Fool ), মোরাদের তেমনি দিলদার।"

[illegible]লাল, পৃঃ ১৮৩ : নবকৃষ্ণ ঘোষ।

৬৭। "There are roughly two types of [illegible] one, half wit, half natural; the other, part fool, part knave. Each ty[illegible] varieties, and an astonishing number of these varieties are to be foun[illegible]espeare."

—Shakespeare's Clowns : [illegible]rian Comedy, Page 60 : Gordon.

৬৮। ব্রাডলে যথার্থই বলেছেন : "Im[illegible]tragedy without him, and you hardly know it. To remove him would [illegible] harmony, as the harmony of a picture would be spoiled if one of the c[illegible] extracted."

—Shakespearean Tragedy (1941), Page 311.

ও অতিনাটকীয় উচ্ছ্বাস আছে। মহামায়া চরিত্রটির মধ্যে রাজপুত রমণীর আদর্শবাদ ও দেশপ্রেমিকতা অলঙ্কররূপে আত্মপ্রকাশ করেছে। 'সাজাহান' নাটক সঙ্গীতসমৃদ্ধ—কয়েকটি বিখ্যাত দ্বিজেন্দ্রসঙ্গীত সন্নিবেশিত হয়ে নাটকের মর্যাদা বাড়িয়ে দিয়েছে। দ্বিজেন্দ্রলালের অন্যান্য নাটকের তুলনায় 'সাজাহান' নাটকে অতিনাটকীয় উপাদান অনেক কম।

॥ ১২ ॥

দ্বিজেন্দ্রলালের মোগল-রাজপুত সম্পর্কিত শেষ ঐতিহাসিক নাটক 'সাজাহান'। এর পর তিনি হিন্দুযুগের ইতিহাস অবলম্বন করে দুখানা নাটক রচনা করেন—'চন্দ্রগুপ্ত' ও 'সিংহল-বিজয়'। জনপ্রিয়তা ও মঞ্চসাফল্যের দিক থেকে 'সাজাহান' নাটকের পরেই 'চন্দ্রগুপ্ত' নাটকের (১৯১১) স্থান। মোগল-রাজপুত সম্পর্কিত ঐতিহাসিক নাটকের মধ্যে ঐতিহাসিক উপাদান-সংগ্রহের যে সুবিধা ছিল, হিন্দুযুগের ইতিহাস সম্পর্কে ঠিক সে কথা বলা যায় না। তা ছাড়া অর্ধ-শতাব্দীপূর্বে ইতিহাস-গবেষণার স্থানও ছিল নিতান্ত সঙ্কুচিত। নাট্যকার নিজেই নাটকের ভূমিকায় কৈফিয়ত দিয়েছেন: "হিন্দু রাজত্বকালীন নাটক—এই আমার প্রথম। এতদিন মুসলমান কাল সম্বন্ধেই নাটক লিখিতেছিলাম কেন, তাহা বোধ হয় পাঠক বুঝিতে পারিতেছেন। - মুসলমান ইতিহাসকারগণ নিজের পরাজয়গুলি গোপন করিলেও নাটক লিখিবার যথেষ্ট উপকরণ রাখিয়া গিয়াছেন। হিন্দু ইতিহাসকারগণ আপনাদের বিজয়কাহিনী পর্যন্ত গোপন করিয়াছেন।"—নাট্যকারের স্বীকৃতি থেকে আরও জানা যায় যে পুরাণ ও গ্রীক ইতিহাস মিলিয়ে চন্দ্রগুপ্তের জীবনবৃত্তের যে অংশটুকু তিনি সংগ্রহ করেন, তাকে ভিত্তি করেই তিনি নাটকখানি রচনা করেন, অবশ্য কোনো কোনো ক্ষে[redacted]কে কল্পনার আশ্রয়ও নিতে হয়েছে। চন্দ্রগুপ্ত যে চাণক্যের বৈমাত্রেয় ভা[redacted]সিংহাসনচ্যুত করে চাণক্যের সাহায্যে এক বিশাল সাম্রাজ্যের অধীশ্বর হন[redacted]টি তিনি পুরাণ থেকে সংগ্রহ করেছেন। সেলুকস, অ্যাণ্টিগোনাস ও হেলে[redacted]র মূলে আছে গ্রীক ইতিহাস।

উপাদানের স্বল্পতা সত্ত্বেও চ[redacted]কে মোটামুটিভাবে ইতিহাসের মূল গতিরেখা অনুসরণ করা হয়েছে। [redacted]ণ, কিংবদন্তী, জাস্টিন প্রমুখ প্রাচীন ঐতিহাসিকদের মতে চন্দ্রগুপ্ত নীচবংশো[redacted]থ সাহেবও চন্দ্রগুপ্তকে 'অবৈধ সন্তান' হিসাবেই উল্লেখ করেছেন। অব[redacted]কালের ঐতিহাসিকদের মতে

চন্দ্রগুপ্ত ছিলেন ক্ষত্রিয়[৬৯]। চন্দ্রগুপ্ত যে তাঁর বৈমাত্রেয় ভাই [illegible]ত হয়েছিলেন, এ কথাও অনৈতিহাসিক নয়।[৭০] আলেকজাণ্ডারের [illegible] সাক্ষাৎকারের বিবরণ প্লুটার্ক, জাস্টিন প্রভৃতির মত থেকেও জানা যায়।) পর[illegible] কালের ঐতিহাসিকরাও এ বিষয়ে প্রাচীন ঐতিহাসিকদের মতই সমর্থন করেছেন। সেলুকস ও অ্যান্টিগোনাসের বিরোধ ও পরাজিত সেলুকসের সঙ্গে চন্দ্রগুপ্তের বৈবাহিক সম্পর্কের ইতিহাসস্বীকৃত ঘটনা।[৭১] বিষ্ণুগুপ্ত, কৌটিল্য বা চাণক্য এই যুগের একজন খ্যাতনামা ঐতিহাসিক ব্যক্তি। অর্থশাস্ত্রপ্রণেতা এই কুশাগ্রবুদ্ধি তেজস্বী ব্রাহ্মণ যে চন্দ্রগুপ্তের রাজ্যপ্রাপ্তির মূলে, এ কথা ঐতিহাসিকেরা একবাক্যে স্বীকার করেছেন।[৭২] চন্দ্রগুপ্ত যে নন্দকে পরাজিত করার জন্য পার্বত্যজাতির সাহায্যগ্রহণ করেন, এ বিবরণ তিনি 'মুদ্রারাক্ষস' নাটক থেকে সংগ্রহ করেন। স্মিথ সাহেবও প্রকারান্তরে এ অভিমত স্বীকার করেন। তবে (দ্বিজেন্দ্রলাল এই উপকাহিনীটির মধ্যে চন্দ্রকেতু-ভগিনী ছায়ার যে অনুরাগবৃত্তান্ত সংযোজিত করেছেন তা সম্পূর্ণ কাল্পনিক—এর কোনোই ঐতিহাসিক ভিত্তি নেই। অ্যান্টিগোনাস ও সেলুকসের বিরোধ ঐতিহাসিক হলেও অ্যান্টিগোনাসের হেলেনের প্রতি প্রেম ও তার জন্মরহস্যের পরিকল্পনা সম্পূর্ণভাবেই কাল্পনিক।

'চন্দ্রগুপ্ত' নাটকের একটি বহু-আলোচিত সমস্যা এর কেন্দ্রীয় চরিত্র সম্পর্কিত। নায়ক কে—চন্দ্রগুপ্ত না চাণক্য? এই প্রশ্নের মীমাংসা করতে হলে নাটকের মূল প্রতিপাদ্য বিষয় কি, তা সর্বপ্রথম লক্ষ্য করা প্রয়োজন। ভূমিকায় নাট্যকার চন্দ্রগুপ্তের জীবনবৃত্তান্তেরই সম্ভাব্য উপাদানগুলির কথা আলোচনা করেছেন। সুতরাং চন্দ্রগুপ্তের জীবনবৃত্তান্তই নাটকের প্রতিপাদ্য বিষয়। ভূমিকায় নাট্যকার আরও স্পষ্ট করে বলেছেন : 'সেকেন্দার সাহার ভবিষ্যৎ বাণী (যে চন্দ্রগুপ্ত সম্রাট হইবেন)

৬৯। "It is therefore practically certain that Chandragupta belonged to a Kshatriya community, viz. the Moriya (Maurya clan)"

—Political History of A[illegible]ient India : H. C. Roychoudhury, Page 217.

৭০। "Whatever be the truth, young Cha[illegible]dragu[illegible]a, in [illegible] way, incurred the displeasure of his kinsman [illegible]apadma Nanda, the reigning king of Magadha and was obliged to go into exile".—Early History of India, [illegible]ge 123 : V. A. Smith.

৭১। Ibid. Page 124-125.

৭২। "The adviser of the yout[illegible] [illegible] inexperienced Chandra[illegible]upta in this revolution was Brahman Vishn[illegible]gu[illegible], bett[illegible] k[illegible]wn by his patrony[illegible] [illegible]akya or his surname Kautilya, by who[illegible] [illegible] succeeded in seizing the vacant throne." Ibid, Page 124.

[redacted]ল, চাণক্যের ভবিষ্যদ্বাণী ( যে মৌর্য রাজত্বকাল ক্ষণস্থায়ী হইবে ) [redacted]তা হইয়াছিল।" নাটকের প্রথমাঙ্ক প্রথম দৃশ্যে সিন্ধুনদতটে বিশ্ববিশ্রুত [redacted]ন্দার শাহের সম্মুখে চন্দ্রগুপ্তের নির্ভীকতা, বীরোচিত আচরণ ও সেকেন্দার শাহের ভবিষ্যদ্বাণী নাটকের প্রতিপাদ্য বিষয়কে নির্দেশ করেছে। সেকেন্দার শাহ চন্দ্রগুপ্তকে ভবিষ্যদ্বাণী করেছিলেন যে, চন্দ্রগুপ্ত তাঁর হৃতরাজ্য উদ্ধার করবেন এবং দিগ্বিজয়ী বীর হবেন। নাটকের প্রথমাঙ্কে যে সম্ভাবনা বীজাকারে থাকে, তাই বিচিত্র ঘাত-প্রতিঘাতের মধ্য দিয়ে পরবর্তী দৃশ্য ও অঙ্কগুলির মধ্যে পল্লবিত হয়। 'চন্দ্রগুপ্ত' নাটকের প্রথমাঙ্কের মধ্যে চারটি দৃশ্য। দ্বিতীয় দৃশ্যে বিক্ষুব্ধ ব্রাহ্মণ চাণক্য কাত্যায়নের কাছে লুপ্ত ব্রাহ্মণশক্তিকে জাগিয়ে তোলার কথা বলেছেন। তৃতীয় দৃশ্যে নন্দের রাজসভায় চাণক্য ও মুরার অপমান এবং চাণক্য ও চন্দ্রগুপ্তের নন্দবংশ-ধ্বংসের প্রতিজ্ঞা গ্রহণ বর্ণিত হয়েছে চতুর্থ দৃশ্যে নন্দবংশ ধ্বংসের উদ্যোগপর্ব শেষ হয়েছে—এই দৃশ্যেই চাণক্যের মন্ত্রিত্বগ্রহণ, চন্দ্রকেতুর সহায়তা ও ছায়ার পূর্বরাগ বৃত্তান্ত সংযোজিত হয়েছে। সুতরাং প্রথমাঙ্কে চন্দ্রগুপ্তকে কেন্দ্র করেই যে কাহিনী বিন্যস্ত হয়েছে, এ বিষয় অস্বীকার করা যায় না।

দ্বিতীয় অঙ্কে কাহিনীর গ্রীক উপধারা অনেকখানি স্থান অধিকার করেছে। চাণক্যের রাজনৈতিক জীবনের সক্রিয়তা এই অঙ্কের একটি মূল কথাবস্তু। দ্বিতীয়াঙ্কের শেষ দৃশ্যে চন্দ্রগুপ্তের মনের দোলাচলবৃত্তি লক্ষণীয়। কিন্তু চাণক্যের বিচক্ষণতায় শেষ পর্যন্ত চন্দ্রগুপ্ত জয়ী হয়েছেন। চাণক্যের এই রাজনৈতিক কূটবুদ্ধি যে চন্দ্রগুপ্তের হৃতরাজ্য পুনরুদ্ধারের জন্যই, এ সত্যটিও সুস্পষ্ট হয়ে উঠেছে। তৃতীয় অঙ্কে নন্দের মৃত্যুদণ্ড কেন্দ্র করে চন্দ্রগুপ্ত ও চাণক্যের বিরোধের বীজ উপ্ত হয়েছে। এই কর্তৃত্ব-সংঘর্ষের মধ্যে চন্দ্রগুপ্তের ব্যক্তিত্ব ফুটেছে, অন্যদিকে গ্রীক উপনিবেশ ধ্বংস করার মধ্যে তাঁর বাহুবলের পরিচয় পাওয়া যায়। এই অঙ্কেই গ্রীকদুহিতা হেলেন ও পার্বত্যকন্যা ছায়া চন্দ্রগুপ্তের মনে বিচিত্র আকর্ষণের সৃষ্টি করেছে। চতুর্থ অঙ্কে মন্ত্রী চাণক্য ও পিতা [illegible]ক্যের মধ্যে [illegible] হয়েছে। চন্দ্রগুপ্তের ভ্রান্তির জন্য চন্দ্রকেতু ও চাণক্য তাঁকে পরিত্যাগ করেছেন, অন্যদিকে এই সুযোগে রাজনৈতিক সঙ্কটও [illegible] উঠেছে। চন্দ্রগুপ্তের সঙ্কটকালে চাণক্য ও চন্দ্রকেতুর আবির্ভাবে সেলুকসের পরাজয় [illegible]। ছায়া-হেলেন [illegible] নূতন সঙ্কট এই অঙ্কেই পরিস্ফুট হয়েছে। পঞ্চমাঙ্কে [illegible] চাণক্য-কাহিনীর উপসংহার ঘটেছে। [illegible]পরবর্তী অংশে [illegible] ও পারিবারিক জীবনের উপর আলোকপাত করা হয়েছে। নাটকে [illegible] আলোচনা করলে দেখা যায় যে চন্দ্রগুপ্তকে ঘিরেই কাহিনী আ[illegible]

কিন্তু এ কথাও ঠিক যে 'চন্দ্রগুপ্ত' নাটকের প্রধান আকর্ষণ [illegible] অন্তর্দ্বন্দ্বের তীব্রতায়, ব্যক্তিত্বে, কুশাগ্রবুদ্ধিতে চাণক্য চরিত্রটি দ্বিজেন্দ্রলালের [illegible] শ্রেষ্ঠ চরিত্র। নাটকের সমস্ত চরিত্রকে অতিক্রম করে চাণক্যের উন্নতশীর্ষ চরিত্রটি মহিমোজ্জ্বল হয়ে উঠেছে। চাণক্যের তুলনায় চন্দ্রগুপ্ত নিতান্ত নিষ্প্রভ ও বিশেষত্ব-বর্জিত। তবুও এই কাহিনীর নায়ক চন্দ্রগুপ্তই। চাণক্যের রাজনৈতিক কার্য-কলাপও মূলত তাঁকে অবলম্বন করেই গড়ে উঠেছে। ব্যক্তিগত প্রতিহিংসা যখনসিদ্ধ হয়েছে ও চন্দ্রগুপ্তের রাজ্য সুপ্রতিষ্ঠিত হয়েছে, তখনই তাঁর কাজ শেষ হয়েছে। তাই এই কন্যাহারা ব্রাহ্মণ যেদিন তাঁর কন্যাকে ফিরে পেয়েছেন, সেইদিনই রাজনৈতিক জীবন থেকে অবসর গ্রহণ করেছেন। তা ছাড়া গ্রীক উপকাহিনী ও চন্দ্রকেতু-ছায়ার উপ-কাহিনীর সঙ্গেও চাণক্যের তেমন প্রত্যক্ষ যোগ নেই। নাট্যকার চন্দ্রগুপ্তের প্রেম জীবনের রোমান্টিক কাহিনী সংযোজিত করেছেন, চাণক্যের সঙ্গে তার কোনো যোগ নেই। চাণক্য উজ্জ্বলতম চরিত্র, এমন কি প্রধান চরিত্রও বটেন, কিন্তু নায়ক নন।

চা[illegible] নাট্যকার দ্বিজেন্দ্রলালের অপূর্ব সৃষ্টি। চাণক্য বিদ্বান, বিচক্ষণ ও কুশাগ্রবুদ্ধি ব্রাহ্মণ, কিন্তু ভাগ্যবিড়ম্বিত ও নিপীড়িত। নির্মম রাজশক্তি তাঁর ব্রহ্মোত্তর [illegible]াজেয়াপ্ত করেছে, মৃত্যুর দস্যুহস্ত তাঁর গৃহলক্ষ্মীকে সবলে ছিনিয়ে নিয়েছে। একমাত্র [illegible]লম্বন ছিল কন্যা আত্রেয়ী—তাকেও দস্যু অপহরণ করেছে। সংসার-বিতৃষ্ণ [illegible]ক্য সৌন্দর্য, করুণা ও বিশ্বাসের স্বর্গ থেকে ভ্রষ্ট হয়েছেন। তাই তাঁর ব্রাহ্মণোচিত ক্ষমা সমবেদনা প্রভৃতি সুকুমার বৃত্তি তিরোহিত হয়েছে—তার জায়গায় দেখা দিয়েছে জলন্ত প্রতিহিংসাস্পৃহা ও নির্মম অবিশ্বাস। অবিশ্বাসী চাণক্য বীভৎসত[illegible]র প্রেমিক হয়ে উঠলেন, শ্মশান হল তাঁর নিত্য বিচরণের ক্ষেত্র। অবিশ্বাসী চাণক্যের মনে ছিল সুদৃঢ় মর্যাদাবোধ ও আত্ম-চেতনার প্রাবল্য। [illegible] মূলে আছে [illegible]শক্তি পুনরুদ্বোধনের চেষ্টা। [illegible] রাজসভায় অপমানিত হওয়ার পূর্বে চাণক্যের সঙ্গে যখন সর্বপ্রথম পরিচয় হয় তখন [illegible] কন্যা [illegible] কথো[illegible] চাণক্যের অভিমানক্ষুব্ধ হৃদয়ের [illegible] পাও[illegible] পূর্বে [illegible] ব্রাহ্মণ [illegible] আকা[illegible] করতে [illegible] চাণক্য[illegible] তবে ইন্ধন [illegible] চন্দ্রগুপ্ত! আমি তা[illegible] সেই [illegible] ব্যাপ্ত হবে। সমস্ত ভা[illegible]

[redacted]্যের রাজনৈতিক জীবনের সূত্রপাত হল। শুধু নন্দবংশধ্বংসেই [redacted]ের আক্রমণ থেকেও তিনি চন্দ্রগুপ্তের রাজত্বকে রক্ষা করার জন্য নানা [redacted]ল প্রয়োগ করেছিলেন। এমন কি চন্দ্রগুপ্তের কল্যাণের জন্যই তিনি অনেক সময় চন্দ্রগুপ্তের আদেশকেও অগ্রাহ্য করেছিলেন। ইংরেজ ঐতিহাসিকেরা চাণক্যকে মেকিয়াভেলির সঙ্গে তুলনা করেছেন; নাট্যকার সেই মতই গ্রহণ করেছেন। চাণক্য কাত্যায়নকে তাঁর রাজনীতি সম্পর্কে বলেছেন: "যখন ছুরি শানাচ্ছ, তখন মুখে হাসতে হবে, যখন পানীয়ে বিষ মেশাচ্ছ, তখন আলাপে মোহিত করতে হবে। এর নামই চাণক্যের রাজনীতি।—'শঠে শাঠ্যং সমাচরেৎ' (৩।৩)।" কন্যাহারা পিতা চাণক্য তাঁর হৃদয়ের শূন্যতাকে প্রতিহিংসাবৃত্তি ও ক্ষমতামদমত্ততার দ্বারা পূরণ করে তুলতে চেয়েছিলেন। কিন্তু প্রতিহিংসাবৃত্তি একদিন চরিতার্থ হল। বাইরের উন্মাদনাও একদিন কমে এল। ক্ষণিক উন্মাদনার পরে মন যখন অবসাদগ্রস্ত হয়, তখন চাণক্য আবার তাঁর নিঃসঙ্গ হৃদয়ের হাহাকার শুনতে পান।

চতুর্থ অঙ্ক প্রথম দৃশ্য থেকেই চাণক্যের মানস জীবনের একটি ভাবান্তর লক্ষ্য করা যায়। চাণক্যের কাছে পৃথিবীর সমস্ত সৌন্দর্য ও সুষমা ব্যর্থতায় পর্যবসিত হয়েছিল, কিন্তু নিঃসঙ্গ চাণক্য আকস্মিকভাবে গবাক্ষ খুলতেই পূর্ণচন্দ্রের আলো তাঁর কক্ষে প্রবেশ করে—বহুদিন পরে চাণক্য আবার সুন্দরের পরিপূর্ণ মূর্তি দেখতে পেলেন। সেই মুহূর্তেই ভিক্ষুক ও ভিক্ষুকবালার প্রবেশ। ভিক্ষুকবালার কণ্ঠসঙ্গীতে চাণক্য আকস্মিকভাবে উচ্ছ্বসিত হয়ে ওঠেন। চাণক্যের শেষ দৃশ্যটি (৫।২) নাটকের মধ্যে শ্রেষ্ঠ দৃশ্য। এই দৃশ্যেই চাণক্যচরিত্রের পূর্বাপর পূর্ণরূপে অভিব্যক্ত হয়েছে। মন্ত্রী চাণক্য তাঁর কূটরাজনীতি ও ক্ষমতা দিয়ে তাঁর সন্তানহীন শূন্য হৃদয় পূর্ণ করে তুলতে চেয়েছিলেন, কিন্তু ক্ষমতার চূড়ান্ত শীর্ষে আরোহণ করে নির্জন মুহূর্তে চাণক্য নিজেরই শূন্য হৃদয়ের হাহাকার শুনতে পান: "ক্ষমতা স্নেহের অভাব পূর্ণ করতে পারে না। হৃদয়ের সঞ্চিত আকাঙ্ক্ষা, গৈরিক নিঃস্রাবের মত উঠে, ভস্ম হয়ে ছড়িয়ে পড়ে!" শুধু [illegible] ক্ষমতাই নয়, যে ব্রাহ্মণ্যতেজকে [illegible] নি ফিরিয়ে [illegible] ত চেয়েছিলেন [illegible] ও ব্যর্থতায় পর্যবসিত হয়েছে। কারণ সেখানেও [illegible] হৃদয়েরই প্রয়োজন—শুধু [illegible] বাড়িয়ে শাসন [illegible] যেতে পারে, কিন্তু হৃদয় [illegible] সম্ভব নয়। চাণক্য ভাবীকালের পদধ্বনি শুনতে পান—বৌদ্ধধর্মের অনাগত [illegible] ক তিনি যেন প্রত্যক্ষ [illegible]—যা [illegible] শাসনে ব্রাহ্মণ ও শূদ্রকে চরে সমভূমি করবে।

হাস্যময়ী বিশ্বজগৎ—চারদিকে সূর্যের স্বর্ণরশ্মি, চারদিকে অমৃতসমুদ্রের উত্তাল তরঙ্গ! চাণক্য তৃষিত, কিন্তু তিনি সেই সৌন্দর্যলোক থেকে বিচ্যুত হয়েছেন। সে চাণক্য আজ কোলরিজের প্রাচীন নাবিকের [redacted] মতো—"Water water every

not a drop to drink." জীবনের এমনি এক চরম মুহূর্তে চাণক্য [illegible] ফিরে পেয়েছেন। অভিশপ্ত চাণক্যের এতদিনে মুক্তি ঘটেছে। [illegible] সংশয়বাদী চাণক্য জীবনের যে সহজ আনন্দ হারিয়েছিলেন, তাকে আবার [illegible] ফিরে পেলেন, তখন পৃথিবীর রঙ ও রূপ তাঁর কাছে নূতন মহিমায় উদ্ঘাটিত হল। (চাণক্যের দ্বন্দ্বজটিল চরিত্রসৃষ্টিতে দ্বিজেন্দ্রলাল মানব-জীবনরহস্যেরই এক সার্বজনীন ব্যাখ্যা উদ্ভাসিত করেছেন।)

চন্দ্রগুপ্ত-চরিত্রের প্রারম্ভলগ্নটি যথার্থই বীরোচিত। হৃতরাজ্য পুনরুদ্ধার ও মাতার অপমানের প্রতিশোধ গ্রহণ-বাসনা তাঁর সঙ্কল্পকে দৃঢ় করে তুলেছিল। তাঁর চরিত্রের সুকুমার বৃত্তির অভাব নেই, এমন কি নন্দ সম্পর্কেও তাঁর মন্তব্যটি উল্লেখযোগ্য: "ভাইয়ের চেয়েও কি মগধের সিংহাসন বড়?"—ক্ষণকালের জন্য তাঁর দৃঢ় সঙ্কল্পও শিথিল হয়ে পড়েছিল। চাণক্য তাঁর উচ্চাকাঙ্ক্ষাকে জাগিয়ে তুলে নন্দের বিরুদ্ধে যুদ্ধক্ষেত্রে পাঠিয়েছিলেন বটে, কিন্তু নন্দের কাতরোক্তি শুনে তাঁকে পরম স্নেহে বুকে জড়িয়ে ধরেছেন। নন্দের মৃত্যুদৃশ্যেও তাঁর চরিত্রের দ্বন্দ্বের পরিচয় পাওয়া যায়—একদিকে মাতার প্রতি ভক্তি, অন্যদিকে ভ্রাতৃস্নেহ—এই দুই বৃত্তির মধ্যে সংঘাত হয়েছে। চন্দ্রগুপ্ত চরিত্রে আবেগের আতিশয্য আছে—তাই উত্তেজিত হয়ে চাণক্য ও চন্দ্রকেতু দুজনকেই আঘাত করেছিলেন। চন্দ্রগুপ্তের প্রেম-জীবন তেমনভাবে পরিস্ফুট হয় নি—গ্রীকবিজয়ের পর থেকে যেন তাঁর চরিত্রের মূলসূত্র হারিয়ে গিয়েছে। চন্দ্রগুপ্ত চরিত্র ত্রুটিবহুল। চরিত্রটির প্রারম্ভের মধ্যে যে উজ্জ্বল প্রতিশ্রুতি ছিল, নাট্যকার তা শেষ পর্যন্ত রক্ষা করতে পারেন নি। অতিরিক্ত ভাবপ্রবণতা ও উত্তেজনা তাঁর চরিত্রের মধ্যে অনেক সময় অসঙ্গতির সৃষ্টি করেছে। তাঁর রাজনৈতিক জীবন ও প্রেমজীবনের মধ্যেও কোনো সামঞ্জস্য স্থাপন করা হয় নি, অথচ নাটকের শেষে দিগ্বিজয়ী বীর চন্দ্রগুপ্ত প্রেমিকে [illegible] হয়েছেন। [illegible] ও হেলেন—দুজনকে অবলম্বন করে চন্দ্রগুপ্তের মনে তীব্র আলোড়ন সৃষ্টি করা সম্ভব ছিল, কিন্তু নাট্যকার সেদিকেই অগ্রসর হন নি। চন্দ্রগুপ্ত ক্রমশই নিষ্প্রভ হয়ে পড়েছেন।

'চন্দ্রগুপ্ত' নাটকের [illegible]রীতির মধ্যেও [illegible] ত্রুটি আছে—[illegible] কাহিনীকে নাট্যকার [illegible] কাহিনীর [illegible] করতে পারেন নি। [illegible] কা 'ণক্য-মুরার কাহিনীর [illegible] গ্রীক উপ[illegible] ও চন্দ্রকেতু-ছায়ার [illegible] কাহিনী বতে ঠিকমতো মিলিয়ে দিতে পারেন নি। [illegible] ঐক্য না[illegible]ছে। চাণক্যচ হিরাট, পা [illegible] চন্দ্রকেতু [illegible] প্রভৃতি দৃশ্য-সংযোজনে [illegible] নাটকীয় আমি তা [illegible]র পরিপন্থী। [illegible] গ্রীসের সমস্ত ভার

[redacted]টকের ঘটনা ধাবিত হয়েছে (৪।৪)। নাট্যকার এই দৃশ্যের [redacted] অনায়াসে সংলাপের সাহায্যে বর্ণনা করতে পারতেন। 'চন্দ্রগুপ্ত' [redacted]র গঠনরীতি 'সাজাহান' নাটকের বিপরীত। 'সাজাহান' নাটকের সর্ব-ভারতীয় ঘটনাকে নাট্যকার একটি কেন্দ্রসংহত রসপরিণামের মধ্যে সন্নিবেশিত করেছেন। কিন্তু চন্দ্রগুপ্ত নাটকের গঠনরীতির মধ্যে বিচ্ছিন্নতা ও বিক্ষিপ্ততা আছে।

সংস্থানিক বিচ্ছিন্নতা ও কাহিনীবিন্যাসের দুর্বলতাই 'চন্দ্রগুপ্ত' নাটকের একমাত্র ত্রুটি নয়, চরিত্র ও সংলাপের মধ্যেও অসঙ্গতি কম নেই। চন্দ্রগুপ্ত চরিত্রটির কার্য-কলাপের মধ্যে অসঙ্গতি ও অসম্ভাব্যতা আছে। নন্দের প্রমোদোদ্যানে লাঞ্ছিতা মাতাকে উদ্ধারের জন্য তরবারি হস্তে চন্দ্রগুপ্তের আকস্মিক প্রবেশ যেমন অসঙ্গত তেমনি যাত্রাসুলভ। চন্দ্রগুপ্তের নন্দকে আলিঙ্গন করার দৃশ্যটির মধ্যেও এক অপ্রত্যাশিত চমকসৃষ্টির প্রচেষ্টা আছে। নন্দের মৃত্যুদৃশ্যে মুরার আচার-আচরণের মধ্যেও কোনো অসঙ্গতিসূত্র লক্ষ্য করা যায় না। চন্দ্রগুপ্ত ও মুরার কথোপকথনের মধ্যে বাৎসল্য ও মাতৃভক্তির যেন এক উচ্ছ্বাসময় প্রতিযোগিতা চলেছে। ছায়া চরিত্রটি অতিমাত্রায় রোমান্টিক, বঙ্কিমচন্দ্রের আয়েষা চরি[redacted]ম অনুকরণ-প্রচেষ্টা বলে মনে হয়। হেলেনের গ্রীক দর্শন-কাব্যের আ[redacted] বাড়াবাড়ি মাত্র, পিতার সঙ্গে তাঁর কথাবার্তা অনেকক্ষেত্রেই অনৌচিত্য[redacted] চন্দ্রগুপ্তের প্রতি তাঁর মনোভাবের কোনো সুস্পষ্ট পরিচয় পাওয়া যায়[redacted]াসল কথা, হেলেন রক্তমাংসের মানবীই নয়। বাচালের বাহুল্য পীড়াদায়[redacted]ত্রটি মৃচ্ছকটিকের শকার চরিত্রের একটি বিকৃতিমাত্র। কাত্যায়ন চরিত্রকে[redacted]াণিনি-বাতিকগ্রস্ত করে অকারণে লঘু করেছেন। মঞ্চসাফল্যের দিক দিয়ে[redacted]' নাটকটি যতই জনপ্রিয়তা অর্জন করুক না কেন, নাটক হিসাবে এর ব[redacted]ত ত্রুটি আছে। দ্বিজেন্দ্রলালের কোনো নাটকের সংলাপই এতখানি উগ্ররূপে[redacted]নয়।

'সিংহল-বিজয়' নাটকটি (১৩ই অক্টোবর, ১৯১৫) দ্বি[redacted] মৃত্যুর দু বছর পরে প্রকাশিত হয়। তিনি পঞ্চমাঙ্কটি পুনরালোচনা করার[redacted]ান নি, অন্যান্য অংশ 'পুনরালোচনা ও সংশোধন' করেছিলেন (দিলীপ[redacted]য়ের 'নিবেদন' দ্রষ্টব্য)। 'সিংহল-বিজয়'কে ঐতিহাসিক নাটক বলা[redacted] বিজয়সিংহের সিংহলবিজয় কাহিনী দ্বিজেন্দ্রলালের কবিকল্পনাকে উদ্দীপ্ত করেছিল—"একদা যাহার বিজয় সেনানী হেলায় লঙ্কা করিল জয়।" তাই জীবনসায়াহ্নে তিনি বিজয়সিংহের লঙ্কাবিজয় কাহিনীকে অবলম্বন করে নাটক রচনা করেন। বিজয়সিংহের কাহিনীটির ঐতিহাসিকত্ব সম্পর্কে বর্তমান কালের ঐতিহাসিকেরা সন্দেহ প্রকাশ করেন।

ডঃ সুনীতিকুমার চট্টোপাধ্যায় মহাশয় মনে করেন যে বিজয়সিংহ বাঙালী ছিলেন না, গুজরাটের অধিবাসী ছিলেন।[৭৩] তাই বিজয়সিংহের সিংহলবিজয় কাহিনী আজ কিংবদন্তীমূলক কাহিনীতে পরিণতি হয়েছে।

সিংহলের প্রাচীন আখ্যায়িকাকাব্য 'মহাবংশ' গ্রন্থে বিজয়সিংহের সিংহলবিজয়ের কাহিনী আছে। নাট্যকার সেই কাহিনীর সূত্রাংশমাত্র অবলম্বন করে নাটকীয় কাহিনীর কোনো কোনো অংশ রূপ দিয়েছেন, কিন্তু নাটকের অধিকাংশ ঘটনাই নাট্যকারের স্বকপোলকল্পিত। মহাবংশের মতে সিংহবাহুর কোনো কন্যা ছিল না, সুমিত্র ছিল বিজয়েরই সহোদর ভাই। সুতরাং সিংহবাহুর দ্বিতীয় পক্ষের স্ত্রী ও কন্যা সুরমার চরিত্রটি কাল্পনিক।[৭৪] বিজয়সিংহের অত্যাচারের বিবরণ মহাবংশে বর্ণিত আছে, কিন্তু নারীঘটিত ব্যাপার বা বিমাতার চক্রান্তের কাহিনী সেখানে নেই।[৭৫] বিজয়ের শ্যামদেশ জয় ও দেশে ফিরে গিয়ে পিতা কর্তৃক পদাঘাতের বিবরণ 'মহা-বংশ' বহির্ভূত কাহিনী। নিদারুণ অন্তর্দ্বন্দ্বে জর্জরিত হয়ে শেষে সিংহবাহুর রানীকে অন্ধ করে দেওয়া থেকে আরম্ভ করে চতুর্থ অঙ্কে তাঁর সমুদ্রগর্ভে মৃত্যুর দৃশ্যটি পর্যন্ত ঘটনা সম্পূর্ণভাবেই কাল্পনিক। বিজয়ের রাজপুত্র-বন্ধু বিজিত, দুজন সহচর উরুবেল ও অনুরোধ। মহাবংশে বর্ণিত আছে যে সিংহলবিজয়ের পর, বিজয়ের এক-একজন সহচর তাঁদের নিজেদের নামানুযায়ী এক-একটি নগর পত্তন করলেন—অনুরোধ, উরুবেল এবং বিজিত এই তিনটি নাম নাট্যকার / সেখান থেকেই গ্রহণ করে

৭৩। "...'দীপবংশ' আর 'মহাবংশ' বলে পালি ভাষায় লেখা সিংহলের দুখানি প্রাচীন ইতিহাসে আমরা বিজয়সিংহের কথা পড়ি, সে দুটি আলোচনা করলে, বিজয়সিংহ যে গুজরাটের লোক ছিলেন, সে বিষয়ে কোন সন্দেহ থাকে না।"—বাঙ্গালা ভাষাতত্ত্বের ভূমিকা ( ১৯৪২ ), পৃঃ ৪৯।

৭৪। "In the kingdom of Lala, in that city did Sinbahu, ruler of men, hold sway when he had made Sinhasivali his queen. As time passed on his consort bore twin sons sixteen times, the eldest was named Vijaya, the second Sumitta...In time the king consecrated Vijaya as prince regent."

—Mahavamsa, Chapter VI, Verse 36-38 ( Translated by W. Geiger ).

৭৫। "Vijaya was evil conduct and his follower were even ( like himself ), and many intolerable deeds of violence were done by them. Angered by this the people told the matter to the king; the king speaking persuasivaly to them, severely blamed his son, But all fell out again as before, the second and yet the third time; and the angered people said the king: "Kill they son, 'Then did the king cause Vijaya and his followers, seven hundred men, to be shaven over half the head and put them on a ship and sent them forth upon the sea,"...Ibid, Verse on, 39-43.

